অফিসের কেরানী, তার চাকরি খেয়ে দেব। ফের যদি এদিকে ঘুরঘুর করেছ তো জেলে ঢোকাব। উল্লুক, পাজী, ছুঁচো—

অনাদিপ্রসাদকে দেখে সাধনবাবু নিজেকে সংযত করেন, সঙ্গে সঙ্গে কৈফিয়ত দেন, আমার মীনাকে তো জানেন কি শান্ত মেয়ে, এই বজ্জাত ছেলেটা—

অনাদিপ্রসাদ গম্ভীর গলায় বলেন, আমি সব শুনেছি, মীনা কোথায়?

—মীনা, কেন? ওপরে আছে।

—আমি ওর সঙ্গে কথা বলতে চাই, জবাবের জন্যে অপেক্ষা না করে অনাদিপ্রসাদ সিঁড়ি দিয়ে উঠে গেলেন সোজা মীনার ঘরে।

বছর কুড়ি বয়সের মেয়ে, সাদামাটা চেহারা, একমাথা চুল। চোখে-মুখে কাঁচা বয়সের একটা উজ্জ্বল জৌলুস আছে। খাটের ওপর আড়ষ্ট হয়ে বসে ছিল, ভয়ে আতঙ্কে মুখ শুকিয়ে গেছে, চোখে দুর্ভাবনার জল।

অনাদিপ্রসাদকে দেখে মীনা আরও চমকে ওঠে, কাকাবাবু, আপনি!

অনাদিপ্রসাদের শুকনো প্রশ্ন, ছেলেটার নাম কি?

—সমীর।

—তোমাকে মিছিমিছি বিরক্ত করে?

মীনা ভয়ে ভয়ে উত্তর দেয়, হ্যাঁ, কলেজের রাস্তায় কিংবা বন্ধুদের বাড়ি গেলে—

—সাক্ষী আছে?

—হ্যাঁ, আমার বন্ধুরা দেখেছে, আমি যত বারণ করি—

—আজ বুঝি তোমার গায়ে হাত দিয়েছিল?

মীনা আরও ভয় পায়, হ্যাঁ, আমাকে জোর করে—

অনাদিপ্রসাদ ঠাস করে এক চড় মারেন মীনার গালে, মিথ্যে কথা বলতে তোমার লজ্জা করছে না? তুমি প্রশ্রয় দিয়েছ বলেই ঐ ছেলেটা তোমার কাছে আসে, সত্যি কিনা বল।

মীনা ফুঁপিয়ে কেঁদে ওঠে, হ্যাঁ, সত্যি।

—ছেলেটাকে নীচে এইভাবে অপমান করছে দেখেও তোমার কষ্ট হচ্ছে না?

মীনা আরও অসহায়, কি করব? বাবা যে বোঝেন না, ওঁকে বলার আমার সাহস নেই।

—ছি, ছি, যা সত্যি তাও বলতে পার না, এই তোমাদের চরিত্র। তোমরা কলেজের মেয়ে, তোমাদের উপর দেশের ভবিষ্যৎ। আমি ভাবতেও পারছি না। অনাদিপ্রসাদ ঘর থেকে বেরিয়ে আসতে চান, মীনা ছুটে গিয়ে তাঁর পায়ের ওপর পড়ে, দোহাই কাকাবাবু, এসব কথা বাবাকে বলবেন না। আমাকে উনি জ্যান্ত পুঁতে ফেলবেন।

অনাদিপ্রসাদ কোন উত্তর না দিয়ে তর-তর করে সিঁড়ি দিয়ে নেমে আসেন। একটি নাটকীয় মুহূর্ত। ঘরের সকলের দৃষ্টি অনাদিপ্রসাদের উপর নিবদ্ধ। গম্ভীর আহ্বান শোনা যায়, সমীর, আমার সঙ্গে চল।

সাধনবাবুর দিকে ঘুরে দাঁড়িয়ে অনাদিপ্রসাদ বললেন, ওর যা ব্যবস্থা করার আমি করছি।

অনাদিপ্রসাদের পড়ার ঘরে সোফার উপর বসে পড়ে এতক্ষণ বাদে সমীর একটু সুস্থ বোধ করে, অস্ফুটস্বরে প্রার্থনা জানাল, আমাকে একটু জল দেবেন?

অনাদিপ্রসাদ জল এনে দিলেন। ধীর স্বরে জিজ্ঞেস করলেন, তুমি যে অযাচিতভাবে মীনার কাছে যাওনি এ কথা সাধনবাবুকে জানালে না কেন?

সমীর প্রথমটা চুপ করে থেকে পরে উত্তর দিল, ওরা তো আমাকে বিশ্বাস করতো না।

—তা হলেও যেটা সত্যি তা বলবে না?

—বললে ওরা মীনাকে কষ্ট দিত। বেচারী ওর বাবাকে বড় ভয় পায়।

—তাই বলে নীরবে এতখানি অন্যায় অপমান তুমি সহ্য করলে!

সমীর চোখ তুলে অনাদিপ্রসাদের দিকে তাকায়, সহজ অথচ দৃঢ় গলায় বলে, কি করব, আমি যে মীনাকে ভালবাসি।

অনাদিপ্রসাদ বিরক্ত হন, ভালবাস অথচ তা জোর গলায় বলবার সাহস নেই। তোমরা আমাদের যুবসমাজের প্রতিনিধি? ছি, ছি, ভীতু, কাপুরুষ।

সমীর আহত হলো, কিন্তু লজ্জা পেল না। নির্ভীক গলায় বলল, আমাদের কাপুরুষ করে দিয়েছেন আপনারা। মানুষ করেননি, স্বাধীনভাবে কথা বলার সুযোগ দেননি, যুবশক্তির কণ্ঠ রোধ করে রেখেছেন।

অনাদিপ্রসাদ এই প্রথম ধাক্কা খেলেন, তোমাদের ভালবাসায় ভেজাল না থাকলে যে-কোন বাধার বিরুদ্ধে সে রুখে দাঁড়াত।

—হয়তো তাই দাঁড়াবে, শুধু সমাজের নিয়মকানুনগুলো যদি একটু বদলাতেন। যাক গে, তর্ক বাড়বে, মীমাংসা হবে না। আমিও ক্লান্ত, যদি অনুমতি দেন, বাড়ি যাই।

—পাড়ায় চাপা উত্তেজনা এখনও রয়েছে, আমি গাড়ি করে তোমায় বাড়ি পেঁছে দিচ্ছি।

—অনেক ধন্যবাদ।

সিঁড়ি দিয়ে নামতে নামতে সমীর পেছন ফিরে অনাদিপ্রসাদের দিকে তাকিয়ে নিষ্কম্প কণ্ঠে ঘোষণা করে, আমার ভালবাসা কিন্তু খাঁটি, প্রয়োজন হলে জীবন দিয়ে তা প্রমাণ করে যাব।

অনাদিপ্রসাদের মুখে স্মিত হাসি, আমাকে তোমার পাশে পাবে।

সমীর চলে যেতেই রমলা বউদি অন্তরাল থেকে বেরিয়ে আসে, চোখে আরও বিস্ময়, কই ছেলেটাকে তো তুমি কিছু বললে না!

অনাদিপ্রসাদের ততোধিক বিস্মিত প্রশ্ন, কি বলব?

—আহা ও-বাড়ি থেকে যে ধরে নিয়ে এলে কিছু বোঝাবে তো, একটু বকলেও না। ফলে সাধনবাবু আমাদের ওপর চটে যাবে।

—চটলেই বা, আমি তার কি করব।

—আশ্চর্য কথা, আগে তো অন্যদের ব্যাপারে কখনও থাকতেই চাইতে না, হঠাৎ এরকম গায়ে পড়ে আপদ ডেকে আনার দরকার কি ছিল?

অনাদিপ্রসাদ মৃদু হাসলেন, এটা তুমি ঠিক বলেছ, আগে ঝামেলা পোয়াতে চাইতাম না। বরং কোথাও ঝামেলা দেখলে গল্প-উপন্যাসের খোরাক যোগাড় করতে কৌতূহলী হয়ে উঠতাম। মানুষের নোংরা দিক, সমাজের পঙ্কিল আবহাওয়া, কেচ্ছা আর কেলেঙ্কারির ঘটনার কথা শুনলেই শকুন-সাহিত্যিকের মত তাকিয়ে থাকতাম ভাগাড়ের দিকে। সাহিত্যের নামে কতগুলো নোংরা গল্পের চাটনি পরিবেশন করেছি পাঠকদের। তাদেরও ঠেকিয়েছি, নিজেরাও ঠকেছি।

রমলা বউদি বিরক্ত হয়, কি জানি বাবা, আজকাল কি যে আবোল তাবোল বকো।

—এই আবোল তাবোল কথাগুলোই যদি কখনও লিখি, হয়তো সেই লেখার জন্যেই অনাদিপ্রসাদকে ভবিষ্যতের লোক মনে রাখবে। যেসব বই লিখে এই বাড়ি, গাড়ি, তার একটাও বাঁচবে না—

কথা শেষ হতে পেল না, হন্ত দন্ত হয়ে পাশের বাড়ি থেকে সাধনবাবু এসে হাজির।

—কি ব্যাপার অনাদিবাবু, মনে হলো ছোঁড়াটা আপনার গাড়ি করে গেল।

অনাদিপ্রসাদের ছোট্ট উত্তর, বাড়ি পাঠিয়ে দিলাম।

ভদ্রলোক আকাশ থেকে পড়েন, সে কি? আমি যে ছোঁড়াটাকে থানায় নিয়ে যাব ভেবেছিলাম।

—এসব কথা পুলিসের ডায়েরীতে রেকর্ড না থাকাই ভাল।

—কেন?

—ধরুন, ভবিষ্যতে ঐ ছেলেটাই যদি আপনার জামাই হয়।

সাধনবাবু মোরগের মত ফুলে ওঠেন, 'কক্ কক্' করে ঝগড়া করতে গিয়ে কথার খেই হারিয়ে ফেলেন।—ঐ লোফারটা আমার জামাই! খুন করব। ভিটেমাটি চাটি করব। মেয়েকে বিধবা দেখব।

অনাদিপ্রসাদ না হেসে পারেন না।

আগুনে ঘি পড়ে, আপনি হাসছেন?

—নয়ত কি কাঁদব।

—আপনাকে ভাবতাম একজন বিচক্ষণ লোক, সাহিত্যিক মানুষ। আমাদের মান ইজ্জত নিয়ে একটা জীবন মরণ সমস্যা, আর আপনি মশাই হাসিঠাট্টা করছেন? আমার সঙ্গে মজা করবার জন্যে ছেলেটাকে এখানে নিয়ে এলেন! আমি যতক্ষণ ভালো খুব ভালো, একবার খারাপ হলে যে কি করতে পারি—

অনাদিপ্রসাদ নির্বিকার উত্তর, তা আমি খানিকটা আন্দাজ করতে পারি। আপনার ভালো রূপটি দেখেই আমি শঙ্কিত, অতএব খারাপ হলে যে চেঙ্গিস খাঁর মতো নির্মম হয়ে উঠবেন তাতে আর আশ্চর্য কি? সুযোগ পেলে আপনার মতো লোক হিটলার, মুসোলিনি কিংবা স্টালিনের মতো যুদ্ধবাজ হতে পারেন তা আমি বিশ্বাস করি।

ব্যস্, আর দেখতে হল না, ভূমিকম্প শুরু হয়ে গেল। সাধনবাবু হাত পা ছুঁড়ে পুতুল নাচের অনুকরণ করেন, ঠিক আছে, দেখে নেব। আমার নামে যা-তা বলা। আমি যুদ্ধবাজ? ঠিক আছে, তাহলে আপনাকেই আগে কনসেনট্রেশন ক্যাম্পে ঢোকাব। আপনার ছেলেমেয়েদের ভবিষ্যৎ—,

অনাদিপ্রসাদ সংশোধন করে দেন, আমার মেয়ে নেই।

—যে নেই তার কথা বলছি না, যারা আছে তাদের সর্বনাশ করব।

—তা করুন ক্ষতি নেই, কিন্তু আপনার কপালের শিরটা কাঁপছে, ব্লাড-প্রেসার নেই তো? হঠাৎ হার্টফেল করে মরে গিয়ে নিজের সর্বনাশ করবেন না।

সাধনবাবু আর জবাব খুঁজে পেলেন না, চীৎকার করে গালাগাল দিতে দিতে বাড়ি থেকে বেরিয়ে গেলেন। অনাদিপ্রসাদের মনে হলো, একটা দুর্বল জন্তু আহত হয়ে নিষ্ফল আর্তনাদ করছে।

## ॥ পাঁচ ॥

ট্রেনটা রানাঘাট লোকাল।

সকালবেলা ছাড়ে, আটটার আগেই। এই গাড়িতেই মেয়েগুলো কলকাতায় আসে। রানাঘাট, কৃষ্ণনগর, সোদপুর, বেলঘরিয়া, এক একটা স্টেশনে গাড়ি থামে আর মেয়েরা ওঠে। বেশির ভাগ দিনই ওরা বসে এক কামরায়। এরা একদিন ছিল গৃহস্থ। স্বাধীনতার হাঁড়িকাঠের বলি হয়ে এদের আখ্যা হলো বাস্তুহারা। তারপর এই বিশ বছরের চরম উদাসীনতায় ক্রমশ নামতে নামতে এক নতুন শ্রেণীর সৃষ্টি করেছে যার অস্তিত্ব আগে ছিল না।

মেয়েগুলো কলকাতায় আসে কাজ করতে, যত না নিজেদের ইচ্ছেয়, তার চেয়ে বেশী প্রয়োজনের তাগিদে। লেখাপড়া না জানলেও চলে, কম মাইনের

সামান্য কাজ। রাজাবাজারের দপ্তরীপাড়ায় ফর্মা ভাঁজাই, জুঝ সেলাই, মিছিল টানা, কিংবা ছাঁট কাগজ বাছাই, বড়বাজারে গুঁড়ো মসলার প্যাকিং, দেশলাইয়ের কাঠি ভর্তির কাজ, ইনজেকশানের এম্‌পিউল-এর শিশি তৈরি, প্লাস্টিক পুতুল রং করা—এই ধরনের নানারকম কাজ, যাতে পরিশ্রমের চেয়ে ধৈর্যের দরকার বেশী। অথচ মজুরি অতি সামান্য। ভোরবেলা বেরিয়ে মেয়েগুলো বাড়ি ফেরে রাত্রিবেলা, সেই শান্তিপুর লোকাল। সারাদিনের মধ্যে দীর্ঘ চৌদ্দ ঘণ্টায় শহর কলকাতার বিচিত্র অভিজ্ঞতা।

তবু ট্রেনে আসার সময় তারা হইহই করে, গল্প করে, নিজেদের বাঁধা গানে সমবেত কণ্ঠে সুর দেয়—

আমরা রানাঘাটে আই
আর শান্তিপুরে যাই
গান গাইতে গান গাইতে মোরা শুধু যাই।
কত কথা বলতে বলতে
স্টেশন দিয়ে চলতে চলতে
তবুও মোদের এ চলার শেষ নাই।

স্টেশনে থামলেই এরা গান থামিয়ে প্ল্যাটফরম-এর দিকে তাকায়, হাত তুলে চীৎকার করে ডাকে, এই মিতা, এই সরযূ, আমরা এই গাড়িতে।

মিতা-সরযূরা ছুটতে ছুটতে এসে ওদের কামরায় উঠে পড়ে। কোন কোন দিন হয়তো কারুর সাজে বৈচিত্র্য দেখা যায়। অমনি অন্যরা টিপ্পনি কাটে, কি রে মিতা, শাড়িটা নতুন মনে হচ্ছে!

মিতা মুচকি হাসে, হ্যাঁ; কিনেছি।

কবিতার গলায় নাটুকে সুর, বাঃ কি সুন্দর, চিঙ্গাপট্টির উপর ছাপা, তাই না! তোকে খুব মানিয়েছে। কত দাম নিল রে?

দাম বলতে গিয়ে মিতা সত্যি থতমত খেয়ে যায়।

নলিনীদি যেন মিতার পক্ষ নিয়ে বলে, আহা বেচারী দাম বলবে কি করে? কেউ উপহার দিলে বুঝি দাম জেনে নেওয়া যায়!

অন্য মেয়েগুলো হাসতে হাসতে জিজ্ঞেস করে, কে দিয়েছে বল, কে দিয়েছে।

মিতা কিন্তু রাগ করে না; মুখে এক খিলি পান দিয়ে মুচকি হেসে বলে, জানি না।

ট্রেন চলার সঙ্গে সঙ্গে প্রসঙ্গ বদলে যায়, ট্রেনের ছন্দ মিলিয়ে গানের বাকী অংশটুকু শেষ করে,

মনে আমাদের শুধু ভাবনা,
ন'টায় যেতে হবে কারখানা,

আর দেরি হয়ে গেলে কৈফিয়তের শেষ নাই।
বাবুরা বলবে বেরিয়ে যাও,
কেন দেরি হলো কৈফিয়ত দাও,
আমরা বলি আমাদের পেটে ভাত নাই।

গান থামলেও কথা থামে না, কবিতা মিতার পাশেই বসেছিল, ফিসফিস করে জিজ্ঞেস করল, শাড়িটা বাবু কিনে দিয়েছে?

এদের দুজনের সম্পর্ক মৌখিক নয়, গভীর। দুজনের সুখদুঃখের কথা দুজনেই জানে। তাই কবিতার কাছে স্বীকার করতে মিতা লজ্জা পেল না, হ্যাঁ রে।

—তোর বাবুটা খুব ভালো।

—আজ আমাকে ম্যাটিনীতে একটা সিনেমায় নিয়ে যাবে।

—অন্য কারিগরেরা কিছু বুঝতে পারে না?

—কি জানি। তবে আজ আমাদের দোকান বন্ধ। বাবুদের বাড়িতে কাজকর্ম আছে, সবাই সেখানে যাবে।

কবিতা সহজভাবেই বলে, তাহলে আমার সঙ্গে প্রেসে চল, ঐখান থেকে দুপুরবেলা সিনেমা চলে যাবি।

মিতা সলজ্জে বলে, না রে আজকে থাক, একটু অন্য কাজ আছে। তোকে সব পরে বলব। কিন্তু খবরদার আর কাউকে কিছু বলিস না, ওরা আমাকে ক্ষেপিয়ে মারবে।

পরস্পরের সুখদুঃখের কাহিনী এরা শোনে, অবশ্য সব সময় ঘটনার সূত্র খুঁজে পাওয়া যায় না। আজকের কথা, আজকের আশা, তার সঙ্গে কালকের মিল পাওয়া শক্ত। প্রতিদিনের রোজগারের উপর যাদের ভরসা, সেই দিনের হাসি আনন্দ সুখ-দুঃখের মধ্যে সীমায়িত রাখাই তাদের উচিত। তবু মন মানে না, বয়সের চাপল্য আছে। চোখে স্বপ্ন, তাইতো কোথাও এতটুকু রুপোলী আলো চিক চিক করলে এদের মনও দুলে ওঠে।

হুড়মুড় করে ট্রেন এসে থামল শেয়ালদায়। তার চেয়েও তাড়াহুড়ো করে মেয়েগুলো অন্য যাত্রীদের সঙ্গে নামল। এখন স্টেশন পেরিয়ে শহরে ঢোকার পালা।

—টিকিট, টিকিট।

এ মেয়েগুলো কোনদিনই টিকিট কাটে না। কাটে না সামর্থ্য নেই বলে। এ লাইনের টিকিট-চেকাররা জানে বলেই এদের বিরক্ত করে না। আজ একটা

উটকো লোক টিকিট দেখছিল, কবিতাকে ধরে, টিকিট দেখান।

কবিতার সহজ উত্তর, টিকিট নেই।

—তাহলে পয়সা দিন।

—পয়সা নেই।

—বাঃ, বেশ কথা, তা হলে ট্রেনে চেপেছেন কেন?

—কলকাতায় আসবার জন্যে।

এই তর্কাতর্কির মধ্যে অন্য মেয়েগুলো কিন্তু গেট পেরিয়ে গেছে।

টিকিট-চেকার কবিতাকে ধমকায়, তা হলে চলুন আমার সঙ্গে।

কবিতা হাসে, কোথায় যাব?

—আমি যেখানে নিয়ে যাব।

কবিতা মুহূর্তের মধ্যে টিকিট-চেকারের হাতটা চেপে ধরে, সঙ্গে সঙ্গে গান জুড়ে দেয়,

আমার হাত ধরে তুমি নিয়ে চল সখা
আমি তো এপথ চিনি না।

দূরে দাঁড়িয়ে মেয়েগুলো খিল খিল করে হাসে, অপ্রস্তুত টিকিট-চেকারের কান লাল হয়ে ওঠে, গেট ছেড়ে ভদ্রলোক অন্যদিকে পালিয়ে যায়। কিন্তু বিপদ হয় কবিতার, ইতিমধ্যে মজা দেখবার জন্যে ভিড় জমতে শুরু করেছে, পুরুষ মানুষের ভিড়। এরা কেউ অফিসের কেরানী, কেউ শিক্ষক, কেউ দোকানী, কেউ ছাত্র। কিন্তু এখানে তাদের একটাই পরিচয়—তারা পুরুষ। মাঝখানে একটা কম বয়েসী মেয়ে, তাকে নিয়ে খানিকটা কৌতুক করার নির্লজ্জ বাসনা। চোখে লোভ, মুখে হাসি। এদেরও বাড়িতে স্ত্রী আছে, মেয়ে আছে, বোন আছে। তবু পরিস্থিতির চাপে পড়ে ঘরের বাইরে কাজ করতে আসা একটি অসহায় মেয়েকে নিষ্করুণ বিরক্ত করতে এতটুকু তাদের বিবেকে বাধে না। এর জন্যে আপিস যেতে দেরি স্বীকার করতেও তারা রাজী।

এই অবস্থায় মেয়েগুলো এসে কিন্তু কবিতাকে বাঁচাবার চেষ্টা করল না, ভিড়ের ভেতর থেকে এগিয়ে এলেন এক মাঝবয়সী ভদ্রলোক, বললেন, চলো আমার সঙ্গে।

কবিতা মুখ তুলে দেখে, লোকটি অপরিচিত। কিন্তু তার চোখের দিকে তাকিয়ে বিশ্বাস করতে পারল না।

প্রথমটা ভিড় ঠেলে বেরিয়ে আসার সময়ে কিছু কিছু আঁকা-বাঁকা মন্তব্য ওদের কানে এল, তবু গ্রাহ্য না করে ওরা বেরিয়ে পড়ল স্টেশনের বাইরে। সেখানে ব্যস্ত মানুষের স্রোত বইছে, তারই মধ্যে ওরা মিলিয়ে গেল।

পাশাপাশি চলতে চলতে ভদ্রলোক জিজ্ঞেস করলেন, এখন কোথায় যাবে?

কবিতা উত্তর দিল, কাছেই একটা প্রেস আছে, সেখানে ফর্মা ভাঁজাই-এর কাজ করি।

—পৌঁছে দিতে হবে?

—না, আমি নিজেই চলে যাব।

—যদি তোমার দেরি না হয়ে থাকে, চা খাবে?

মেয়েটির সহজ উত্তর, খেতে পারি। অনেক সকালে বাড়ি থেকে বেরিয়েছি তো।

ভদ্রলোক শেয়ালদার চৌরাস্তা পেরিয়ে ডানদিকের একটা রেস্তরাঁয় ঢুকছিলেন, মেয়েটি বাধা দিল, ওখানে গলা-কাটা দাম নেয়, আর একটু এগিয়ে চলুন, একটা ছোট্ট চায়ের দোকান আছে, অনেক সস্তা।

কবিতা তাকে যে চা-ঘরে নিয়ে গেল তা ছোট হলেও অপরিচ্ছন্ন নয়। পাঁউরুটি পাওয়া যায় না, তাই খানকয়েক লেড়ো বিস্কুট আর দু কাপ চায়ের অর্ডার দিলেন ভদ্রলোক। মেয়েটি জানাল, দুপুরে এখানে ভাত রাঁধে, একটা তরকারি আর ভাজা দেয়। মাঝে মাঝে আমরা এখানে খাই। ওই যে লোকটা চা বানাচ্ছে, ও কিন্তু আসলে বামুন, ভাল রান্না করে।

—আমরা মানে তুমি আর কে?

মেয়েটি হাসল, যে যেদিন খাওয়ায়, নিজের পয়সায় তো খেতে পারি না। আজকে যেমন আমরা বলতে আমি আর আপনি।

কথার ধরনে ভদ্রলোক না হেসে পারেন না, তুমি তো বেশ গুছিয়ে কথা বলতে পার।

—শিখতে হয়েছে। বাইরে বেরলেই কথা বলতে হয়।

—তোমরা রেফ্যুজি?

মেয়েটি প্রতিবাদ করল, আমি নই, আমার বাবা মা।

—তার মানে?

—আমি জন্মেছিলাম শেয়ালদা স্টেশনে। আমি তো কলকাতার মেয়ে —পশ্চিমবঙ্গের।

ইতিমধ্যে চা দিয়ে গিয়েছিল, মিষ্টি কম, একটু বেশী কড়া।

ভদ্রলোক স্বীকার করলেন, লক্ষ্য করছিলাম তোমার কথায় বাঙাল টান নেই। বাড়িতে কে আছেন?

—বাবা মা, এক পাল ভাই বোন। আমি বড় মেয়ে। একলা আমি রোজগার করি।

—কেন, বাবা?

—অসুস্থ। পি. এল ক্যাম্পে ভর্তি হবার চেষ্টা করেছিলেন তবে ঠিক জায়গায় ঘুষ দিতে পারেননি বলে জায়গা পাননি।

ভদ্রলোক ভুরু কোঁচকান, ঠিক বুঝতে পারলাম না।

কবিতা হাসতে হাসতেই বলে, না বোঝার কি আছে? সরকার লোক দেখিয়ে বাস্তুহারাদের জন্যে টাকা খরচ করে। অফিসাররা আর দালালরা ভাগাভাগি করে খেয়ে নেয়, যে তিমিরে সেই তিমিরে।

—তোমার বয়েস কত?

—ঠিক জানি না। আঠার, উনিশ, কুড়ি, কিছু একটা হবে।

ভদ্রলোক মেয়েটির দিকে ভাল করে তাকালেন, চোখ দুটি বড় বড়, বেশ ময়লা রং। রোগা, প্রয়োজনমত আহার না পেলে যে অস্বাস্থ্যকর চেহারা প্রকট হয়ে ওঠে মেয়েটি তারই প্রতিমূর্তি।

—তোমার নাম তো কবিতা?

—কি করে জানলেন?

—ট্রেনে তোমায় ডাকাডাকি করছিল যে।

মেয়েটি বিস্ময় প্রকাশ করে, আপনি ঐ ট্রেনে আসছিলেন বুঝি? লক্ষ্য করিনি তো! জানেন, কবিতা নামটা বাবা মা দেয়নি, আমি নিজে রেখেছি। আমি কবিতা লিখি কিনা, গানও বাঁধি।

—যে গানটা তোমরা গাইছিলে, তোমার লেখা?

কবিতার চোখ মুখ উজ্জ্বল হয়ে ওঠে, আরও অনেক গান আমি লিখেছি, সারা দিনে সময় হয় না তো, তাই ট্রেনে যাবার আসবার সময় আমরা গান করি। আপনি এদিকে কোথায় গিয়েছিলেন?

—কাঁচড়াপাড়া।

কবিতা ফিক ফিক করে হাসে।

—হাসছ কেন?

—কাঁচড়াপাড়ার আমরা অন্য একটা নাম দিয়েছি।

ভদ্রলোক কৌতুকবোধ করেন।

—ওখানে কতকগুলো চ্যাংড়া ছেলে আছে, মেয়েদের জ্বালিয়ে মারে। আর একটি মারাত্মক স্টেশন বেলঘরিয়া। কখন যে কি ঘটে, সব সময় আতঙ্ক।

—আমি কয়েকদিন থেকে তোমাদের লাইনে যাতায়াত করছি—

—কেন?

—এমনি।

এইবার কবিতার চোখে কৌতূহল, আপনি কে? এত কথা জিজ্ঞেস করছেন কেন? কোন নেতা-টেতা নন তো?

—নেতা হলে কি হবে?

—ওরে বাপ্, নেতারা হলো ডেঞ্জারাস, যারা সরকারের বিরোধীপক্ষে নেতা, তাদের কাছে আমরা হলাম ছাই ফেলতে ভাঙা কুলো। যে-কোন আন্দোলন

হলেই আমাদের ঠেলে দেবে। কোথাও গুলি চললেই বুক পেতে দাও, কারণ তাঁদের কাছে আমাদের জীবনের তো কোন দাম নেই।

একটু থেমে নিজেই বলে, আবার সরকারী পক্ষের নেতারা যেখানে যা গোলমাল হবে আমাদের ঘাড়ে দোষ চাপিয়ে দেবে। জনসভায় বক্তৃতা দেবেন, যত গোলমাল রেফিউজিরা করছে। ওদের নীতি হলো—সব ব্যাটাকে ছেড়ে দিয়ে বেঁড়ে শালাকে ধর।

ভদ্রলোক এবার হো হো করে হাসলেন, বাঃ, বেশ বলেছ। তবে তোমার ভয় নেই, আমি নেতা নই। হবার ইচ্ছেও নেই, হবও না।

কবিতা ভদ্রলোকের ঘড়িটা দেখে নেয়, আর দেরি করলে কপালে বকুনি আছে। চলুন না, প্রেসটা দেখে যাবেন।

—চল।

বেশি দূরে নয়, দু একটা রাস্তা পেরিয়েই সরু গলির মধ্যে ছোট্ট প্রেস।

ভদ্রলোক বাইরে থেকেই চলে যাচ্ছিলেন, কবিতা ছাড়ল না। বলল, ভেতরে আসুন, আমাদের বাবুর সঙ্গে আলাপ করিয়ে দিই, খুব আলাপী লোক।

দরজা ঠেলে প্রথমে ঢুকল কবিতা, সঙ্গে সঙ্গে আলাপী বাবুর আলাপ শোনা গেল, এই যে, এতক্ষণে সময় হয়েছে। কি, ট্রেন লেট ছিল? না, জনতা ট্রেনের কামরা ছেড়ে লাইনে বসে পড়েছিল। আজ কোন নতুন গান বাঁধছিলে বুঝি?

কবিতা হেসেই উত্তর দিল, ওসব কিছু নয়, মামার পাল্লায় পড়েছিলাম।

—কোন মামা? আবোল তাবোলের গোষ্ঠ মামা?

—না, না, শেয়ালদার টি টি মামা। পাছে আপনি বিশ্বাস না করেন তাই সাক্ষী নিয়ে এসেছি।

সঙ্গে সঙ্গে গলা শোনা গেল, আসামী সাক্ষী হাজির কর।

কবিতা দরজা খুলে দিতে ভদ্রলোক ভেতরে ঢুকলেন। প্রেসের মালিক তাঁকে দেখে চেয়ার ছেড়ে লাফিয়ে উঠল, আরে অনাদি—

অনাদিপ্রসাদেরও মনে হয়, অন্যজন চেনা-চেনা। তবে ঠিক বুঝতে পারছেন না, আউট্ অফ ফোকাস লেন্সের মত চেনা মুখখানা এক একবার স্পষ্ট হয়ে উঠেই ঝাপসা হয়ে যাচ্ছে।

—আরে, আমায় চিনতে পারছিস না। আমি অশোক, তোর ক্লাসফ্রেন্ড। অশোক জানা—

আর বলতে হয় না, অনাদিপ্রসাদেরও চোখ দুটো নেচে ওঠে, ছড়া কেটে বলেন, অশোক জানা, বলতে মানা, দু' পিঠে দুই কাব্য-ডানা।

—এইতো মনে পড়েছে, তখন কত কবিতা লিখতাম বল তো, দিস্তে দিস্তে

কবিতা, এখন সেগুলো পেলে ছাঁট কাগজ করতাম। অন্যদের উদ্দেশ্য করে বলে, আরে তোমরা চিনতে পারলে না, বিখ্যাত—

অনাদিপ্রসাদ থামিয়ে দেন, প্লীজ, বিশেষণ আর নয়।

## ॥ ছয় ॥

অশোক জানা সম্বন্ধে কবিতা যে মন্তব্য করেছিল, তা মিথ্যে নয়—লোকটি সত্যিই আলাপী। তার ওপর অনেকদিন বাদে ছাত্রজীবনের সহপাঠীকে কাছে পেয়ে অশোক জানা উচ্ছ্বসিত হয়ে উঠল। অনাদিপ্রসাদকে টেনে নিয়ে গিয়ে বসাল ক্যাম্বিস লাগান ইজিচেয়ারে। প্রেসের মধ্যে বসবার পক্ষে এইটে সবচেয়ে আরামপ্রদ আসবাবপত্র। অশোক জানা বেশীর ভাগ সময়ে ওই চেয়ারে বসেই প্রুফ দেখে, নিজে লেখে, মক্কেলদের সঙ্গে আলাপ করে। একটা জলচৌকী টেনে নিয়ে সে অনাদিপ্রসাদের কাছে বসে পড়ে বলল, দ্যাখ, কি রকম প্রেস করেছি। দু'খানা মেশিন, কম্পোজিং রুম, বাঁধাই-এর সেক্সান নিজেরা খুলেছি,—রীতিমত প্রেসের মালিক। তুই কখনও ভাবতে পেরেছিলি যে আমি ব্যবসাদার হবো?

অনাদিপ্রসাদ শুক্‌নো হাসলেন, তুমিও কি ভেবেছিলে আমি গল্প উপন্যাস লিখে জীবনটা কাটিয়ে দেব?

অশোক জানা অস্বীকার করল না, তা সত্যি, সে সময় তোর লেখা বড্ড কাঁচা ছিল, দুর্বল ভাষা, আর পড়লেই মনে হতো ব্যাকরণ ভুল।

—আর এখন?

—তোর লেখা? পড়ি না।

—কেন?

—সময় কোথায়? এখন পড়া বলতে ওই প্রুফ পড়া। ভ্রম সংশোধন। মনে আছে ক্লাসে মধুসূদন বানান লিখতে দিলে তুই বরাবর ভুল করতিস?

তারা দুজনেই প্রাণ খুলে হাসে।

ছেলেবেলার কথা একবার শুরু হলে তা আর থামতে চায় না। ফেলে আসা দিনের স্মৃতি রোমন্থন করার মধ্যে কেমন যেন নেশার মাদকতা আছে। কারণ অভিজ্ঞতার তিক্ততা আর থাকে না অথচ সুখের স্মৃতিটুকু সবুজ ঘাসে ভরা জমির মত সজীব হয়ে থাকে।

আশোক জানা মনে করিয়ে দেয়, তুই পত্রিকায় লেখা পাঠাতিস, সঙ্গে অমনোনীত রচনা ফেরত পাঠাবার স্ট্যাম্প অথচ লেখা ছেপেও বেরুত না, ফিরেও আসত না, স্ট্যাম্পগুলো কাজে লাগত বোধ হয় সম্পাদকের দপ্তরে।

অনাদিপ্রসাদ হাসতে হাসতে বলেন, সেই জন্যেই তো কৌশল বদলে ছিলাম, নিজের নামে লেখা ছাপা না হলে আবার সেটা মেয়েদের নাম দিয়ে পাঠিয়ে দিতাম।

—সাধনা সেন, তোকে তখন কে চিনত, সাধনা সেনের কবিতা বেরত, প্রবন্ধ, গল্প, সে মেয়েটা এখন কোথায়?

—জানি না।

অশোক জানা ছাড়বার পাত্র নয়, আরে তোর সঙ্গে তো তখন তার একটু 'ইয়ে' হয়েছিল।

অনাদিপ্রসাদ হাসেন, সে কি আজকের কথা, আমাদের সামনের বাসার ভাড়াটাদের মেয়ে, তোরা আমার লেখা পড়ে হাসতিস, কিন্তু ওই মেয়েটা আমাকে উৎসাহ দিত। ও বলত, আমি একদিন নামকরা লেখক হবো।

—তবে? তার খবর রাখা তোর উচিত ছিল।

—প্রথম উপন্যাস বার হবার পর ওই মেয়েটির কথা আমার মনে হয়েছিল, ওকে এক কপি বই উপহার দিতে পারলে আমি খুশী হতাম। কিন্তু অনেক জনের মত সেও কোথায় হারিয়ে গেছে।

—কিন্তু আমি হারাইনি। দ্যাখ সেই ছাত্রজীবনের আদি ও অকৃত্রিম অশোক জানা আজও বহাল তবিয়েতে বর্তমান। তুই লেখক, আমি প্রেসের মালিক—

অনাদিপ্রসাদ পাদপূরণ করে দেন, দুজনেরই লেখার ব্যবসা, বলেই হা হা করে হাসেন।

—হাসছিস যে?

—ওই তো বললাম 'লেখার ব্যবসা'। তুমি হরফের পর হরফ সাজিয়ে লেখা ছাপছ, আর আমি কথার পর কথা সাজিয়ে লেখা লিখছি। দিব্যি ব্যবসা। ব্যবসায় লাভের অঙ্ক বাড়াতে গেলেই ভেজাল মেশাতে হয়, আমি দেদার মিশিয়েছি, তুমিও নিশ্চয় মেশাও?

—কি?

—দুধে জল, ঘিয়ে চর্বি, চালে কাঁকর—,

অবোধ অশোক জানা বোঝাবার চেষ্টা করে, আমি ওসব ব্যবসা করি না—

—আহা, ছাপার ব্যবসা কর তো? অনাদিপ্রসাদ হাসেন।

ঠিক এই সময় দরজার কাছে মোটর সাইকেলের আওয়াজ পাওয়া গেল, মিঃ দত্ত ভেতরে ঢুকলেন, কি অশোকবাবু, আমার ছাপার কাজগুলো হয়ে গেছে?

অশোকের চটপটে উত্তর, হবে না মানে, আমার যে কথা, সেই কাজ। প্যাকেট বেঁধে রেখে দিয়েছি। বসুন, দিচ্ছি।

—না আজ আর বসব না।

—ঘোড়ায় জিন দিয়ে এসেছেন মনে হচ্ছে?

—আরে মশাই, আপিসের তাড়া, আপনারা বুঝবেন কি করে। একটু দেরি হলেই পঁচিশ রকম কথা শোনা। দিন, বিলটা দেখে দিন।

মিঃ দত্ত বিল অনুযায়ী ক্যাশ টাকা পেমেণ্ট করে দিয়ে প্যাকেট নিয়ে প্রেসের বাইরে গিয়ে অশোক জানাকে কাছে টেনে কানে কানে কয়েকটা কথা বলে। অশোক জানা দুখানা দশ টাকার নোট দত্তকে ফিরিয়ে দেয়। অনাদিপ্রসাদ চুপচাপ ওদের লক্ষ্য করছিলেন, অশোক জানা ফিরে আসতেই জিজ্ঞেস করলেন, দুজনেই দুজনকে টাকা দিলে, ব্যাপার কি? অশোক জানা কান এঁটো করে হাসে, ও আমাকে দিল বিলের পেমেণ্ট, আর আমি ওকে দিলাম কমিশনের টাকা।

—কিসের কমিশন?

—ভদ্রলোক আমার জন্যে ছাপার অর্ডার এনে দেন, একশখানা ছাপিয়ে হাজারের বিল করতে হয়, বাড়তি নশো কাগজের দামটা ওঁর কমিশন।

এবার অনাদিপ্রসাদের হাসার পালা, পথে এস বন্ধু, তাইতো বলছিলাম, ভেজাল ছাড়া কি ব্যবসা চলে?

—ও, এই ভেজাল। অশোক জানা বিজ্ঞের মত মাথা নাড়ে, এ তো কিছুই নয়, এই ধর আমি একটা স্কুলের পরীক্ষার প্রশ্নপত্র ছাপাই। কয়েক বছর থেকে ছাপছি, তার জন্যে হেডমাস্টার মশাইকে কমিশন দিতে হয়, অথচ যে রেটে ছাপি, তা থেকে কমিশন দেব কি করে? আমি বুদ্ধি করে করলাম কি ওই স্কুলের যে সব মাস্টারমশাইরা কোচিং ক্লাস চালান, তাঁদের সঙ্গে যোগাযোগ করলাম। টাকা দিলে কোশ্চেন বলে দেব, তাঁরাও হাতে স্বর্গ পেলেন। সারা বছর ধরে ছাত্রদের কাছে মাইনে নিয়েছেন, অথচ পড়াননি। আবার তাদের পাশ করাতে না পারলে গার্জেন চটে যাবে, ফলে টাকা দিয়ে তাঁরা প্রশ্নগুলো জেনে গেলেন, আমিও হেডমাস্টার মশাইকে কমিশনের টাকা দিয়ে দিলাম।

অনাদিপ্রসাদ তারিফ না করে পারেন না, বা, বা, এ তো সেই নাকের বদলে নরুন পেলামের থিওরী। টাক ডুমা ডুম ডুম। ছাত্ররা না পড়ে কোশ্চেন জেনে পাশ করে গেল। মাস্টাররা না পড়িয়ে মাইনে পেয়ে গেল, তুমি কোশ্চেন বিক্রি করে টাকা পেয়ে গেলে, আর হেডমাস্টার মশাই পেয়ে গেলেন কমিশন, টাক ডুমা ডুম ডুম। ছাত্রসমাজ, এরাই আমাদের আশার আলো, এরাই আমাদের ভবিষ্যতের স্বপ্ন। টাক ডুমা ডুম ডুম, টাক ডুমা ডুম ডুম।

বাইরে থেকে ডাক শোনা গেল, অশোকদা আছেন নাকি?

—কে গো?

—আমি লম্বু।

—ভেতরে আয়।

লম্বুর নামের সার্থকতা আছে, সত্যিই লোকটা লম্বা, ঘাড় উঁচু করে কথা বলতে হয়।

—কি দাদা, লাইসেন্সের জন্যে লোক এসেছিল?

—আজ আসবে।

—আমাদের চাঁদা পঞ্চাশটা টাকা দিয়ে গেলাম। যতটা বেশি পারেন লাইসেন্স ফী দিয়ে রাখবেন।

—ঠিক আছে লম্বু, আর বলতে হবে না।

লম্বু পঞ্চাশটাকা অশোক জানার দিকে এগিয়ে দেয়।

—হাঁরে লম্বু, আবার গোলমাল টোলমাল হবে নাকি?

—হলেই হলো, আপনার ভাবনা কি, আমরা তো আছি।

—সেই ভরসায় তো এখানে থাকা। জানিস অনাদি, লম্বু বড় ভালো ছেলে, যত যা-ই গোলমাল হোক ও এ পাড়াটাকে ঠিক সামলে রাখে।

লম্বু কিন্তু প্রশংসা শোনবার জন্যে অপেক্ষা করে না, বলে, চলি অশোকদা, পারি তো বিকেলের দিকে আসব।

লম্বু চলে যেতে অশোক জানা ফিস ফিস করে অনাদিপ্রসাদকে বলে, এ পাড়ার নামকরা গুন্ডা, হাতে যে সব দুর্দান্ত ছেলে আছে, একদিনে শহরের চেহারা পাল্টে দিতে পারে।

অনাদিপ্রসাদের বিস্ময়, তাহলে ওরা তোমায় চাঁদা দিয়ে গেল কেন?

—প্রেসের লাইসেন্স ফীটা বাড়িয়ে রাখার জন্যে। যাতে বেশি লোকের জন্যে আদালতে জামীন দাঁড়াতে পারি। যদি লম্বুকে ধরে নিয়ে যায়, আমার জামীনে ও খালাস হয়ে বেরিয়ে আসতে পারবে। এরাই আমার প্রেস পাহারা দেয়, কোন রকম গোলমাল হতে দেয় না।

—কি সর্বনাশ, গুন্ডা পোষণ!

এ ছাড়া তো টিকে থাকার কোন উপায় নেই। সরকার যখন নিজেই দুর্বল, তখন জোর যার মুলুক তার। অতএব লম্বুর ঘাড়ে চড়ে অশোক জানাকে ভবসিন্ধু পার হতে হবে।

অনাদিপ্রসাদ সকৌতুকে বলেন, ছাত্রজীবনের অশোক জানাকে ভুলে গিয়েছিলাম, কিন্তু প্রথম দর্শনেই ব্যবসায়ী অশোক জানাকে বন্ধুত্বে বরণ করে ফেলেছি। শুধু তুমি বন্ধু নও, দেখছি দার্শনিকও বটে। কে বলতে পারে ভবিষ্যতে হয়তো পথপ্রদর্শক হবে। ফ্রেন্ড, ফিলসফার অ্যান্ড গাইড।

আবার দুজনের প্রাণখোলা হাসির ডুয়েট।

যে প্রশ্নটা প্রথমেই করা স্বাভাবিক ছিল, অশোক জানার এতক্ষণে তা খেয়াল হলো, তুই হঠাৎ এ প্রেসে এসে পড়লি কি করে?

—ওই মেয়েটির সঙ্গে।
—কবিতাকে তুই চিনিস?
—রানাঘাট থেকে এক ট্রেনে আসছিলাম।
—রানাঘাটে কেন?
—আজকাল খুব ঘুরছি।

অশোক জানার ক'দিন আগের কথা মনে পড়ে গেল, তোকে বোধহয় আমি রাজাবাজার-এ দেখেছিলাম।

অনাদিপ্রসাদের শান্ত উত্তর, আশ্চর্য নয়। সব বাজারেই ঘুরে দেখছি। সাদা বাজার, লাল বাজার, কালো বাজার,—রানী বাজার—

অশোক জানা রসিকতা করে, সেই সঙ্গে শ্যামবাজার, বাগবাজার, বড়-বাজার, কি বলিস?

অনাদিপ্রসাদের চোখদুটি হাসে, আসলে কিন্তু আমি ছোট বাজারের লোক, আর পছন্দ করি খোলা বাজার।

—বেশ কথা বলতে শিখেছিস। এবার থেকে নাটক লেখ।

—একবার লেখবার ইচ্ছে হয়েছিল, সে সময় খানকয়েক জনপ্রিয় নাটক দেখেছিলাম, ওই শ্যামবাজারেই, বস্তা-পচা গল্প, সেণ্টিমেণ্টের চচ্চড়ি, আর সেক্সের সুড়সুড়ি। ঘেন্নায় আর নাটক লিখলাম না।

অশোক জানা বিনাভূমিকায় উঠে দাঁড়ায়, চল তোকে বাসাটা দেখিয়ে দিই।

—না থাক, আজ দেরি হয়ে যাবে।

—খুব কাছে, পাঁচ মিনিটের রাস্তা। যখন এদিকে আসবি, হয় প্রেসে না হয় আমার বাসায় চলে আসবি। টেলিফোন আছে, আগে থেকে জানিয়ে দিতে পারিস।

অগত্যা অনাদিপ্রসাদও উঠে পড়েন, চল, বাইরে থেকে বাড়িটা দেখে নেবো, আজ আর ভেতরে ঢুকব না।

রাস্তায় চলতে চলতে অশোক জানা অনর্গল বকে যায়, খুব খাটতে হয়েছে রে, যতবারই দাঁড়াবার চেষ্টা করেছি, বিরাট ঝড় উঠে কোথায় ভাসিয়ে নিয়ে গেছে। এক সময় তো প্রায় হাল ছেড়েই দিয়েছিলাম। বউ ছেলেদের নিয়ে চলে গিয়েছিলাম দেশে।

—ক'টি ছেলেমেয়ে?

—দুই মেয়ে তিন ছেলে। আমি প্রেস চালু করে কলকাতায় আবার বাসা নিলাম, কিন্তু ওরা দেশেই রয়ে গেল।

—কেন?

—কলকাতা ওদের ভাল লাগে না। ওখানে থাকার সুবিধে, চালটা পাওয়া

যায়, টাটকা তরকারি, তাছাড়া খোলা-মেলা জায়গা। স্কুল, কলেজ সবই তো আছে, কলকাতায় এসে আর কি করবে। সাধ ছিল দেশে একটা পাকা বাড়ি করব, এতদিনে করতে পেরেছি। দোতলা, বারখানা ঘর।

বলতে বলতে অশোক জানার চোখ মুখ উজ্জ্বল হয়ে ওঠে, বহুদিনের স্বপ্ন তার সার্থক হয়েছে, আমাদের মত ছোট প্রেস চালিয়ে বাড়ি করা যায় না। গত ইলেকশানের দৌলতে বেশ মোটা টাকা হয়ে গেল।

—কি রকম?

—আরে কত ছাপার কাজ, পোস্টার প্যামপ্লেট, সব নগদ নারায়ণ। রাত দিন মেসিন চালিয়েছি। ঝন ঝন করে টাকা পড়েছে ক্যাশ বাক্সে। পাছে খরচা করে ফেলি তাই লাগিয়ে দিলাম বাড়িতে।

অনাদিপ্রসাদের কাছে এ তথ্য সত্যিই জানা ছিল না। তাই জিজ্ঞেস করেন, ইলেকশানের সময় এত টাকা পাওয়া যায়?

—আরে বোকা, ইলেকশান মানেই তো কালো টাকার খেলা। প্রথমত পার্টির নমিনেশান পেতে হবে, অতএব দলপতিকে ঘুষ দাও। নিজের পাব্লিসিটি করতে হবে, প্রেসে টাকা ঢাল, সংগঠন করতে হবে, অতএব স্বেচ্ছা-সেবকের নামে গুন্ডা পোষো, তারপর জেতবার জন্যে ভোট কিনতে হবে। স্রেফ টাকার খেলা। আগে আগে বোকা ছিলাম, ঠিক কলকে পাইনি, কিন্তু এবার গুছিয়ে নিয়েছি।

—পদ্ধতিটা কি?

অশোক জানার চোখে বেড়ালের মিটমিটে হাসি, কাউকে বলিস না যেন, অনেক কীর্তি করেছি। শুধু তো ছাপার কাজ করিনি, এক একজন ক্যান্ডি-ডেটের হয়ে প্যামপ্লেটও লিখে দিয়েছি, এককালে যে লেখবার হাত ছিল তা আবার প্রমাণ হলো। স্রেফ কলমের জোরে শশধর বোসকে জিতিয়ে দিয়েছি।

—কে শশধর বোস?

—বর্তমানে নির্দলীয় এম. এল. এ, তার আগে আমার অনুগ্রহভাজন। লোকটা ক্যাবলাকান্ত। দু লাইন ভাল করে বক্তৃতাও করতে পারে না। লেখাপড়াও তেমনি। তবে চালকলের মালিক, টাকা ছিল। যে রকম হয়ে থাকে, ওর পয়সায় ক'দিন মজা লোটার জন্যে কয়েকজনে মিলে ওকে নির্দলীয় প্রার্থী দাঁড় করিয়ে দিলে। জেতবার কোন আশাই ছিল না, ওর বিরুদ্ধে বহুদিনের স্ট্যান্ডিং এম. এল. এ, নাম নরেন মণ্ডল। ইলেকশানের দিনকয়েক আগে মাথায় একটা ব্রেন ওয়েভ খেলে গেল। শশধরকে বললাম, যদি জিতিয়ে দিই, সে কত টাকা আমাকে দেবে? লোকটা তখন পাঁকে হাবুডুবু খাচ্ছে। জানে জিতবে না, মোটা অঙ্কের টাকা কবুল করে বসল, ব্যস, আমি রাতারাতি শশধর-এর বিপরীত প্রার্থী নরেন মণ্ডলের আত্মজীবনী লিখে ফেললাম।

নিজে কম্পোজ করে নিজে ছাপালাম, তারপর পোস্টে চলে গেল ভোটারদের বাড়ি বাড়ি, ব্যস, নরেন মণ্ডল কুপোকাৎ।

—কি করে?

—একেবারে একাঘ্নী বাণ ছেড়েছিলাম যে। আত্মজীবনীর বয়ানটা শুনবি? নরেন মণ্ডল যেন নিজে লিখছে,—

“আমি দীর্ঘদিন ধরিয়া আপনাদের এবং দেশের সেবা করিয়া আসিতেছি। আপনাদের সমর্থন শুধু নয়, প্রীতি ও ভালবাসা পাইয়া নিজেকে ধন্য মনে করিতেছি। কিন্তু নির্বাচনের প্রাক্কালে মনের মধ্যে কেমন যেন সংশয় জন্মিয়াছে। জীবনের অনেকগুলি কথা পূর্বে ব্যক্ত করিতে পারি নাই, কিন্তু আজ প্রতিজ্ঞা করিয়াছি অকপটে সব কথা বলিব। সত্য ভাষণের যদি কোন মূল্য থাকে তাহলে আমার এই আত্মজীবনী পড়ার পরও আপনাদের সমর্থন লাভ করিব।

“আমি বিপত্নীক। আপনারা জানেন কয়েক বৎসর পূর্বে আমার স্ত্রী পরলোকগমন করেন। কিন্তু একথা হয়তো জানেন না সেই সাধ্বী স্ত্রী আত্মহত্যা করিয়াছিলেন, কারণ আমি সেই সময় আর একজন রমণীর প্রতি আকৃষ্ট হইয়াছিলাম। যাঁহারা দোষ দেন আমি কালোবাজারে চাল বিক্রয় করিয়া টাকা বানাইয়াছি তাঁহারা পুরো সত্য বলেন নাই। জেলা বোর্ড ও স্কুল বোর্ডের গ্রাণ্টের টাকাও আমি আত্মসাৎ করিয়াছি। মিথ্যা বলিব না, জীবনে জালিয়াতি, বিশ্বাসভঙ্গ, হিসাবে গরমিল, কলমবাজী, মাগীবাজী, গলাবাজী ইত্যাদির পর বর্তমানে আমি আপনাদের প্রিয় নেতা।”

বলতে বলতে অশোক জানা হেসে গড়িয়ে পড়ে। চার পৃষ্ঠা ধরে নিজের জীবনের কেচ্ছা। আর দেখতে হলো না, দুম করে বোমা ফাটল; সারা গ্রামে হৈচৈ, প্রবীণ নরেন মণ্ডল লজ্জায় কোথাও মুখ দেখাতে পারে না, ফলে আমাদের ক্যাবলা শশধর এম. এল. এ. হয়ে গেল। আমারও পাকা বাড়ির স্বপ্ন সফল হলো।

অনাদিপ্রসাদ সবিস্ময়ে কথাগুলি গিলছিলেন, জিজ্ঞেস করেন, নরেন মণ্ডল কি সত্যিই ওই ধরনের লোক?

—তাছাড়া ভয় পেল কেন? ওসব শালা এক ছাঁচে তৈরি।

কথা বলতে বলতে অশোক জানার বাসা এসে গেল। অনাদিপ্রসাদ কিন্তু ভেতরে ঢুকলেন না, বিদায় চেয়ে নিলেন, তোমার সঙ্গে কথা বলে ভাল লাগল, আর একদিন আসব।

—সেদিন পড়িয়ে দেব নরেন মণ্ডলের আত্মকথা।

সরু গলি পেরিয়ে ইঁট বার করা সিঁড়ি দিয়ে উঠে কলতলা টপকে দুখানা ছোট্ট ঘর নিয়ে অশোক জানার বাসা। উত্তর কলকাতার ঘিঞ্জি পাড়া। এপাশে

ওপাশে চারিদিকে ছোট ছোট ঘর, এক একটা সংসার। এককালে এগুলো ছিল স্বচ্ছল মধ্যবিত্ত একান্নবর্তী পরিবারের গৃহ। কিন্তু ক্রমে অর্থনৈতিক চাপে আর রুচির পরিবর্তনে সেই গৃহ রূপান্তরিত হয়েছে ছোট ছোট বাসায়। টুকরো টুকরো নিম্ন মধ্যবিত্ত সংসারের মাথা গোঁজার আস্তানায়।

ঘরে ঢুকে অশোক জানা অবাক না হয়ে পারল না, তার জন্যে অপেক্ষা করছে স্বয়ং শশধর বোস এম. এল. এ. যার কথা এতক্ষণ সে বলছিল, অনাদিপ্রসাদকে।

—আরে মশাই আপনি কতক্ষণ?

ভদ্রলোকের চোখ মুখ শুকনো, বড় বিপদে পড়ে আপনার কাছে এ...

—বিপদে না পড়লে তো আপনি আমার কাছে আসেন না।

—তা নয়, একটা বেনামী চিঠি এসেছে।

—কি লিখেছে?

—আমাকে খুন করবে।

—সে কি! অশোক জানার কথা আটকে যায়, কেন খুন করবে, আ... কার কি করেছেন?

শশধর বোস থর থর করে কাঁপে, ইলেকশানে জেতাই আমার কাল হয়েছে মশাই। আমার মনে হচ্ছে এর পেছনেও নরেন মণ্ডল আছে। আমাকে মেরে ফেলতে পারলেই ওখানে বাই-ইলেকশান হবে, তখন ও জিতে যাবে।

—এ তো সর্বনেশে কথা। বলে কয়ে খুন? পুলিসে খবর দিয়েছেন?

—কাউকে কিছু বলিনি, প্রথমেই আপনার কাছে এসেছি। পেছনে একটা দল থাকলেও রক্ষে ছিল, নির্দলীয়দের এরা বাঁচতে দেবে না। আমার কি হবে অশোকবাবু, ছেলেমেয়েরা এখনও নাবালক, স্ত্রী যুবতী—,

অশোক জানা ভরসা দেবার চেষ্টা করে, অত ঘাবড়াচ্ছেন কেন? আমার হাতেও লম্বুরা আছে, তারা ওরকম দশটা নরেন মণ্ডলের মহড়া রাখতে পারে, ভাববার কিছু নেই। সঙ্গে টাকা এনেছেন তো?

—তা হাজারখানেক হবে।

—ব্যস্ ব্যস্, ওতেই হবে। অশোক জানার মনে পড়ে গেল, দেশের বাড়ির বাইরে দেয়ালের বালির কাজ আর রং করা এখনও বাকী আছে।

## ॥ সাত ॥

ইংরাজরা চলে যাবার পর স্বাধীনতার বিশ বছরের ইতিহাসে শহর কলকাতার নতুন সংযোজন পার্ক স্ট্রীটের শীততাপনিয়ন্ত্রিত রেস্তরাঁগুলো। আগে

যা ছিল ছোট ছোট কাফে কিংবা কেবিন, সেখানে পাওয়া যেত বিলিতী রান্নার অনুকরণে মুখরোচক দেশী ডিশ—চপ, কাটলেট, ফ্রাই, যা শুধু এ-দেশ ছাড়া অন্য কোথাও পাওয়া যায় না। দিশী-বিলিতী রান্নার বিচিত্র কক্‌টেল। সেইদিনকার কেবিন-কাফে আজও আছে, কিন্তু আগের সে জৌলুস নেই। কিংবা পার্ক স্ট্রীটের নতুন গজানো রেস্তরাঁর চাকচিক্যের সামনে তারা নিষ্প্রভ হয়ে পড়েছে।

এই বিশ বছরে মানুষের রুচি বদলেছে. বিলিতী কায়দার তিন কোর্সের ঞ্চ-ডিনারে আর কারুর মন ভরে না, তারা ়েয় নানা স্বাদের পাঞ্জাবী রান্না। ব্রেডের বদলে এসেছে নান্‌, রোস্টের বদলে তন্দুরী, চপ-কাটলেটের াবাব, ক্যরির বদলে রোগনজুস্‌। পাঞ্জাবীদের হোটেল আগেও ছিল, াছে—যেখানে পাওয়া যায় তড়কা আর রুটি, লার্ডে রাঁধা মাংসের ন্তু তাদের কোন আভিজাত্য নেই। তাই তো পার্ক স্ট্রীটের পাঞ্জাবী বহুদিনের নাম করা হোটেল, কাফে, কেবিনের বাজার মন্দা করে ছে।

হোটেলের ব্যবসা পাঞ্জাবীরা জানে, সারা ভারতবর্ষে বেশির ভাগ নাম করা হোটেল-রেস্তরাঁর মালিক তারাই। স্বাধীনতা কিনতে দু'টি প্রদেশের লোককেই সবচেয়ে বেশী মূল্য দিতে হয়েছিল—বাংলা আর পাঞ্জাব। সর্বনেশে দিল্লীর সিংহাসনে বসবার একটা প্রচণ্ড লোভ আছে—আছে মারাত্মক নেশা। যার লোভে ছুটে এসেছিল তৈমুর, এসেছিল নাদির শা, যেখানে চেপে বসল পাঠান, মুঘল, ওই সিংহাসনের জন্যেই ঔরঙ্গজীবের আর্তনাদ—রাষ্ট্রবিপ্লব। ইস্ট ইন্ডিয়া কোম্পানীর টুপিওয়ালা বণিকরাও দিল্লীর মসনদকে ভুলতে পারল না, ওই একই নেশায় ধরল কুইন ভিক্টোরিয়াকে। তা থেকে পরিত্রাণ পেলেন না আমাদের নেতারাও, সিংহাসনে বসার আর তর সইল না, গান্ধীজীকে ঠেলে সরিয়ে দিয়ে পাঞ্জাব আর বাংলাকে কেটে ফেলে তাঁরা ইংরেজের কাছ থেকে স্বাধীনতা কিনলেন। নতুন জাতির সৃষ্টি হল—উদ্বাস্তু। একদিন যাদের সব ছিল, ভারতের বাকী প্রদেশবাসীদের জন্যে স্বাধীনতার হাড়িকাঠে বলি হয়ে তারা হল নিঃস্ব। জমি আর লাঙ্গলের ভরসায় যে বাঙালী একদিন বাংলার মাঠে সোনা ফলিয়েছিল, তাদের উদ্বাস্তু করে কলকাতায় টেনে এনে ঢোকানো হল ক্যাম্পে, দেওয়া হল ডোল। কিন্তু দেওয়া হল না জমি-লাঙ্গল। ওস্তাদ জেলেকে মাছ ধরার জাল না দিয়ে বলা হল বাসের ড্রাইভার হও, ফলে বাজারে উঠল না মাছ, অথচ বাসে লাগল ধাক্কা। আজব দেশের আজব নিয়ম। স্যাকরাকে বলা হল, বন্দুক তৈরি কর, তাঁতি বানায় ঘুড়ি। রোজগারের তাগিদে কম্পাউন্ডারকে হতে হল ছুতোর। কতখানি শক্তির অপচয়, যে যা করতে পারত তাকে তা করতে দেওয়া হল না; কারণ,

এ নিয়ে ভাববার লোক নেই। নেতারা এখন হয় এম-এল-এ, নয় এম-পি; আর আত্মত্যাগ নয়, প্রফেশান।

সাবাস পঞ্চনদবাসী! তারা কিন্তু নেহরু-লিয়াকত আলি প্যাক্টে ভোলেনি, ভোলেনি দিল্লীর নেতাদের চোখে কুম্ভীরাশ্রু দেখে। তারা ভিক্ষে নেয়নি, ডোলের বদলে আদায় করেছে কম্‌পেনসেশন—মূলধন, সেই থেকে ব্যবসা। গাড়ির কারখানা, হোটেল, রেস্তরাঁ, দর্জীর দোকান, ছেলেদের খেলনা, ট্যাক্সি, স্কুটার, সারা ভারতবর্ষ ছেয়ে ফেলেছে। তাদেরই অবদান পার্ক স্ট্রীটের অভিজাত রেস্তরাঁ।

মে ফ্লাওয়ার।

ফুলের মতই সুন্দর ফুটফুটে নিখুঁত মাঝারি আকারের একখানা ঘর, ঠাণ্ডা, রঙচঙে, নীচু টেবিল, নরম সোফা-চেয়ার। আলো খুব কম, নিজের টেবিলের লোক ছাড়া কাউকে দেখাই যায় না বলতে গেলে। মাঝখানটা কাঠের মেঝে, নাচবার উঠোন। উঁচু বেদীর ওপর বাদকদের বসবার জায়গা, তাদের সঙ্গে একটা সাদা চুলের মেয়ে গান করে—সৌন্দর্যের ভাষায় যার নাম ব্লন্ড্‌। বলাই বাহুল্য, এসব জায়গা 'যাদের অনেক আছে' তাদেরই জন্যে। 'যাদের নেই' তারা এ জায়গার খবরও রাখে না, রাস্তা ধরে হেঁটে চলে যায়। দু' দলের মধ্যে পুরু কাঁচের মোটা দেওয়াল, যদিও বা দেখা যায়, শোনা যায় না কিছু। বধির সমাজ।

মে ফ্লাওয়ারে সকালে ব্রেকফাস্ট করতে আসে তারাই, যারা বড় চাকুরে, ন'টার মধ্যে অফিস যেতে হয়, থাকে কোনও ফার্নিশড ফ্ল্যাটে, যেখানে রাঁধবার ব্যবস্থা নেই। খবরের কাগজ পড়া আর ব্রেকফাস্ট খাওয়া প্রায় একই সঙ্গে শেষ করে তারা ছোটে অফিসের দিকে। ভাল-মন্দ খাওয়া নিয়ে তারা মাথা ঘামায় না, তাদের চাহিদা চটপট পরিবেশন করার। এইজন্যেই মে ফ্লাওয়ার রেস্তরাঁ এদের সকলের অতি প্রিয়।

কয়েকজন আছে, যারা এখানে নিয়মমত প্রাতঃরাশ খায়। মুখচেনা হয়ে গেছে, আলাপও হয় মাঝে-মধ্যে, তবে ইংরাজীতে। এ জগতে এখনও রাষ্ট্রভাষা চালু হয়নি।

—আজকে আসতে দেরি হলো যে?

—আর বলবেন না, আমার অ্যালসেশিয়ান কুকুরটা পাড়ার একটা ছেলেকে তেড়ে গিয়েছিল, সেই নিয়ে এতক্ষণ হাঙ্গামা। আজকাল মানুষ যা হয়েছে —তাদের আবদার, কুকুরটাকে মেরে ফেলতে হবে।

মিঃ নায়ার দক্ষিণ ভারতীয়, কিন্তু এখন কলকাতাই তাঁর ঘরবাড়ি। চমৎকার বাংলা বলেন। স্ত্রী-পুত্র-কন্যারা মাদ্রাজে, এখানে যাঁর সঙ্গে থাকেন সে ভদ্রমহিলা বাঙালী, মেয়েদের ডাক্তার। তাঁর নিজস্ব রোজগার আছে, তাই

রক্ষিতা আখ্যা দেওয়া যায় না, ইংরেজীতে বলতে হয়, দে লীভ টুগ্যাদার।

নায়ারের বিস্মিত প্রশ্ন, কেন?

অ্যালসেশিয়ান-প্রভু মিঃ মিটার কুচকুচে কালো, আবলুশ কাঠের মত চেহারা, বাবা-দাদার মিত্র উপাধিকে বিকৃত করে মিটার করেছে, আয়ের চেয়ে ব্যয় বেশী, সেই অনুপাতে রোজগারের চেয়ে ধার। তবু বাড়িতে দিশী বউ, গোয়ানিজ কুক্, বিলিতী অ্যালসেশিয়ান।

মিটার জবাব দিল, আক্রোশ মশাই। কেন আমার বাড়ি আছে? গাড়ি আছে? কেন আমি পাড়ার লোকদের সঙ্গে বেশী মিশি না? এতদিনের চাপা রাগ গিয়ে পড়ল বেচারি কুকুরের উপর। যেতে দিন ওসব কথা, আপনার চাকরির কন্ট্রাক্ট রিনিউয়ালের কথা কি হলো?

মিঃ নায়ার ঘড়ির পেণ্ডুলামের মত দু' দিকেই মাথা নাড়েন, হ্যাঁ, না, কিছু বোঝা যায় না। বলেন, এখনও পাকা কিছু হয়নি। তবে আপনাকে বলেছি তো, আমার কলিগ্ সুরথ মজুমদারের কথা, প্রত্যেক পার্টিতে ওর সুন্দরী বউটাকে ছেড়ে দেয় ম্যানেজিং ডিরেক্টারের কাছে, ঝানু ভদ্রমহিলা, সাহেবের সঙ্গে নাচতে নাচতে কি যে ইনিয়ে-বিনিয়ে বলে, মনে হচ্ছে, অপদার্থ স্বামীটিকে ওই টিকিয়ে দেবে। আমার আশা কম।

—তা হলে?

—কলকাতা ছেড়ে যাব না। আমি কাজ জানি, এ কোম্পানীতে না থাকলে অন্য কোথাও যাব। কলকাতা হচ্ছে আমার 'হোম', এখান ছেড়ে এক দিনও বাঁচতে পারব না।

সুরথ মজুমদাররাও এখানে আসে, আসে তাদের বউরাও। অবশ্য আলাদা আলাদা সময় আছে। অফিস যানেওয়ালাদের ভিড় কেটে গেলেই এগারোটা থেকে সাড়ে বারটা এখানে মহিলাদের কফিচক্র বসে। এ'রা সকলেই ধনীর গৃহিণী। স্বামীরা কোম্পানীর মালিক, সারাক্ষণ কাজে ব্যস্ত, ছেলে-মেয়েরা বড় হয়ে গেছে, বাড়ির কাজ দেখতে হয় না, পুরনো ঝি-চাকরে ভরতি। এখন আর চেহারায় যৌবনের চুম্বক নেই, ছেলেরা পেছনে পেছনে ঘোরে না, অগত্যা কফিচক্রের সভ্যা হওয়া। শুধু খাওয়া নয়, সেই সঙ্গে পরচর্চার মুখরোচক তেলেভাজা। এ'দেরও আদান-প্রদানের ভাষা ইংরেজী।

—কি, বলিনি তোমায়, অনিলা কোনদিন ভাল শাশুড়ী হতে পারবে না। অত ঘটা করে ছেলের বিয়ে দিল, এখন তো শুনছি ছেলের বউ-এর সঙ্গে আদায়-কাঁচকলায়। ক'দিনের মধ্যে ছেলেকে না আলাদা ফ্ল্যাট নিতে হয়।

এমন মুখরোচক সংবাদে তিনবার স্বামী ডিভোর্স-করা হেনা সরকার চনমন করে ওঠে, আমি কিন্তু ভাই ভাবতেই পারি না, অনিলা কি করে এমন অবুঝ হবে। আমার যদি ছেলের বউ আসত মিলিদি—

বাকিটা শোনার কোন অর্থ হয় না, কারণ হেনা সরকারের ছেলেরা তাদের বাবাদের সঙ্গে থাকে।

মিলিদি একজন নামজাদা সমাজসেবী, এঁদেরও উদ্ভব হয়েছে স্বাধীন ভারতে। পৃথিবীর যত্রতত্র এঁদের কনফারেন্স হয়। ছাত্ররা, ডাক্তাররা, বিজ্ঞানীরা সুযোগ না পেলেও কেন্দ্রীয় মন্ত্রীদের মতই যখন-তখন এই সমাজসেবীরা বিদেশে যান, জ্ঞান দিতে ও নিতে। সম্প্রতি মিলিদি জন্মনিয়ন্ত্রণের প্রয়োজনীয়তা বুঝিয়ে এসেছেন বেলজিয়ানদের, যারা সন্তান উৎপাদনের জন্য মায়েদের বৃত্তি দেয়। বলাই বাহুল্য, মিলিদি ভারতবাসীর মান রেখেছেন, তিনি সাতটি পুত্র-কন্যার জননী। অবশ্য তাদের দেখার সময় নেই, সমাজসেবীদের তো সংসারের কথা ভাবলে চলে না, সেজন্য মিলিদির স্বামীকে ছেলেমেয়েদের মানুষ করতে হয়।

মহিলারা যারা আসে এক জায়গায়ই তাদের মিল, তাদের স্বামীরা বড়লোক। বেশির ভাগই বিগতযৌবনা, বাড়িতে জামাই, ছেলের বউ আসতে শুরু করেছে। খাবার সময় ছাড়া স্বামীর সঙ্গে দেখা হয় না, কিছুদিন আগের স্তাবক অবিবাহিত আঙ্কল, ফ্র্যাঙ্কীরা কমবয়েসী মেয়ের দিকে ঝুঁকেছে, সেই কারণেই এদের এই কফি-মিটিং। মে ফ্লাওয়ারের অতিরিক্ত আয়ের ব্যবস্থা।

মহিলারা বেরিয়ে যাবার পর আবার অফিসের দিশী সাহেবদের ভিড়। কুইক্ লাঞ্চ। দু'জন, তিনজন—অফিসের ডিরেক্টার বা উঁচুপদের কর্মচারী, সঙ্গে একটি মেয়ে—মক্ষীরানী, আগে এরা হতো অ্যাংলো-ইন্ডিয়ান, এখন সেখানে ঢুকেছে ভারতীয়রা, পাঞ্জাবী, বাঙালী, গুজরাটী, যে-কোন প্রদেশের চোস্ত ইংরিজি জানা কেতাদুরস্ত মেয়ে। ঘণ্টাখানেক সরব আলোচনা, মুখরোচক খাবার, শান্ত তরল সেক্স। তিনজন পুরুষই অবিবাহিত, তাই কারুরই ভয় নেই, স্ত্রীর কাছে মেয়ে স্টেনোগ্রাফারের কথা ফাঁস হয়ে পড়ার।

বিকেল থেকে জমতে শুরু করে টীন-এজার্সরা, এদের বয়েস তেরো থেকে উনিশ। এরা জন্মেছে দ্বিতীয় যুদ্ধের সময়। মাতৃগর্ভ থেকে শুনেছে বোমার আওয়াজ। এদের মধ্যে অনেকেই বাবা-মার অবাঞ্ছিত সন্তান। এরা তা বোঝে, বোঝে বলেই তারা বেপরোয়া। তাদের সাজ-পোশাক বিচিত্র। ছেলেদের মাথায় মেয়েদের মত লম্বা চুল। মেয়েদের চুল ছাঁটা পুরুষের মত। এদের জাত বোঝা মুশকিল। মেয়েরা শাড়ি পরে না, ছেলেরা পরে না ধুতি। নিত্য নতুন হাল-ফ্যাশানের প্যাণ্ট, হাঁটু মোড়া, তলা সরু, শরীরটাকে জাপ্টে ধরা জ্যাকেট, আসল উদ্দেশ্য জামা-কাপড়ের মধ্যে দিয়েও দেহটাকে দেখানো।

এদের পয়সার অভাব নেই, বাবা বড়লোক, মা সমাজসেবী, কেউই ছেলেমেয়েদের দেখতে পারেন না বলে নিজেদের দোষ কাটাবার জন্য তারা চাইলেই গাদা গাদা টাকা দেন। তাই এরা বেপরোয়া। স্বল্প-আলো রেস্তরাঁতেও এরা

কালো কাঁচের চশমা পরে। মদ না খেয়েও বাজনা শুনে মাতালের মত নাচে। দ্রুততালের তারতম্য। দেহটাকে যত দূর ঝাঁকানি দেওয়া যায়। একটা ছেলে আর একটা মেয়ে। একজন আর একজনের গায়ে শরীরটাকে ছুঁড়ে ছুঁড়ে মারে। তারই নাম টুইস্ট, শেক, সুইম।

নিজেদের প্রকাশ করার ভাষা এরাও হারিয়ে ফেলেছে। তাই তো বাইরের জগতের কাছে এরা অবোধ্য, তারা মনে করে টীন-এজার্সের আর-এক নাম ছিটেল—পাগলের নামান্তর।

কিন্তু এই টীন্-এজার্সদেরও কিছু বলবার আছে, টাকার অভাব না থাকলেও তারা অসুখী। কি করে সে কথা জানাবে? ভাষা হারিয়ে গেছে। গান, বাজনা, নাচ, ছবি—না, না, কোথাও সুখ নেই, শান্তি নেই, আনন্দ নেই। হৈ হৈ করে এরা কথা বলে, কিন্তু তৃপ্তি পায় না। ঝমঝম করে এরা নাচে, কিন্তু আগুন জ্বলে না। প্রচণ্ড হতাশায় শুয়ে পড়ে, কিন্তু ঘুম আসে না। এদের আলাপ অন্য ধারায় বয়। ভাষা ইংরিজী।

—ববি, এত মনমরা কেন?

—আর ব'লো না মনুয়া, আজ আবার মিসেস কুশারীকে নিয়ে নাচতে যেতে হবে।

মনুয়ার চোখে কৌতুক, তার জন্যে এত বিমর্ষ কেন? ভদ্রমহিলা তো তোমার জন্যে সব কিছু করেন।

ববি হতাশায় কাঁধ দু'টো ঝাঁকায়, বড় বেশী করেন, ভাল খাওয়ান, যত ড্রিঙ্ক করি সব টাকা উনি দেন, কণ্ডিশান, অন্য মেয়ের সঙ্গে নাচতে পারব না। বোঝ ব্যাপার। আমি নাচতে ভালবাসি, পয়সার জন্যে কতক্ষণ ওইরকম আনাড়ী মেয়ে নিয়ে নাচব। তার ওপর ওর দুঃখ শুনতে হবে।

—মিসেস কুশারীর আবার কিসের দুঃখ? শুনি তো সাদা টাকাই কয়েক লাখ।

—আহা টাকার দুঃখ নয়, মিস্টার কুশারী নাকি এক পাঞ্জাবী মহিলাকে নিয়ে থাকেন, রাত্রে বাড়ি ফেরেন না।

মনুয়া আনন্দে হাততালি দিয়ে ওঠে, এই তো সুযোগ, তুমিও মিসেস কুশারীকে ছেড়ো না, অন্তত ওঁর কয়েক লক্ষ টাকা তো তোমার হাতে চলে আসবে।

ববি কিন্তু চটে যায়, এরকম হাসিঠাট্টা আমার ভাল লাগে না, মনুয়া। তুমি জানো, আমি তোমাকে ভালবাসি।

মনুয়া খিলখিল করে হাসে, ববি, প্লীজ, রাগ ক'রো না, পুরুষমানুষের ভালবাসাকে আমি বড় বেশী আমল দিই না, ওই দেখ যে ভদ্রলোক ঢুকলেন, ধুতির উপর লম্বা কোট পরা, উনিও কিন্তু আমাকেই খুঁজছেন, আর আলাপ

হলেই বলবেন উনিও আমাকে ভালবেসে ফেলেছেন, সেইজন্যে—

ববি থামিয়ে দেয়, কে উনি?

—আমিও কি ছাই নাম জানি, ভিক্টোরিয়ার মাঠে আলাপ হয়েছিল। কথাচ্ছলে বলেছিলাম এখানে আসতে, ঠিক এসে হাজির হয়েছেন।

ববির মন্তব্য, বুড়োকে রসিক বলতে হবে।

মনুয়া হাত নেড়ে অনাদিপ্রসাদকে কাছে ডাকল, আপনি আমাকে খুঁজছেন, না আর কাউকে?

অনাদিপ্রসাদের সংযত উত্তর, পার্ক স্ট্রীট দিয়ে যাচ্ছিলাম, চোখে পড়ল 'মে ফ্লাওয়ার' নামটা, মনে পড়ল, তুমি বলেছিলে, এই সময় থাকো, তাই—

মনুয়া খিলখিল করে হাসে, এত ভনিতা করার দরকার কি? স্বীকার করলেই তো হয়, আমার জন্যেই এসেছেন।

—তাই বললে যদি তুমি খুশী হও—

—চলুন, নিরিবিলিতে ওই কোণটায় গিয়ে বসি।

ববি জিজ্ঞেস করল, তা হলে আমি কি করছি মনুয়া?

ইংরাজীতে মনুয়ার স্বচ্ছন্দ উত্তর, এ তোমার ভারি অন্যায় ববি, যখন তুমি দেখছ আর একজন পুরুষমানুষকে নিয়ে আমি ব্যস্ত। আশা করি মিসেস কুশারীর সঙ্গে তোমার একটি মধুর সন্ধ্যা কাটবে।

ববি কিন্তু মনুয়ার হাসিতে যোগ দিল না।

অনাদিপ্রসাদের পাশে মনুয়া ঘন হয়ে বসল, কি খাবেন বলুন? চা, কফি, পেস্‌ট্রি বা অন্য কিছু? চীজের পকোড়া এরা খুব ভাল করে।

অনাদিপ্রসাদ মেনুটা মনুয়ার দিকে ঠেলে দেয়, তোমার যা ইচ্ছে অর্ডার দাও, খাওয়াচ্ছি তো আমি।

—কেন?

—বাঃ, আমি তোমার চেয়ে কত বড়!

মনুয়া আবার হাসল, ওসব থিওরী আজকাল চলে না। কার কত বয়েস, কে বড় কে ছোট ওসব পুরনো হিসেব আমরা মানি না।

—তা হলে তোমরা কি মান?

মনুয়ার স্পষ্ট জবাব, আপনি পুরুষ, আমি মেয়ে।

এবার অনাদিপ্রসাদের হাসবার পালা, আমি তো বুড়ো—

মনুয়ার চোখে-মুখে কৌতুক, বুড়োরাই তো সবচেয়ে দুষ্টু হয়, বিশেষ করে আমাদের দেশে। পাকা চুলের লাইসেন্স নিয়ে ছুঁড়িগুলোর কাঁধে হাত দিয়ে ঘুরে বেড়ায়।

—তোমরা, আজকালকার ছেলেমেয়েরা মারাত্মক কথা বল। বয়েস কত তোমার?

—বললাম তো, সে হিসেব রাখি না। আমরা 'টীন্-এজার'।

এমন সময় নাচের বাজনা শুরু হয়ে গেল। একটি ছেলে এসে মনুয়াকে ডেকে নিয়ে গেল নাচতে। যাবার সময় অনাদিপ্রসাদকে বলে গেল, আপনি ততক্ষণ অর্ডার দিন, আমি নাচটা সেরেই আসছি।

ছেলেমেয়েগুলো জড়ো হয়েছে চৌকো কাঠের মেঝের ওপর, বাজনার তালে তালে দেহের নানারকম অঙ্গভঙ্গী, সুরের ছন্দ দেহের ছন্দকে মাতিয়ে তুলছে, চোখে মুখে নিঃশ্বাসে যৌবনের উষ্ণতা।

অনাদিপ্রসাদের মনে হচ্ছিল, কানে তালা ধরে যাবে। এতখানি হইচই হট্টগোলে তিনি অভ্যস্ত নন, তবু দেখতে দেখতে চোখ সয়ে যায়, শুনতে শুনতে কানেরও আর অসহ্য মনে হয় না।

ঝম করে বাজনা থামল। ছেলেমেয়েগুলো ছড়িয়ে পড়ল চারদিকে। মনুয়া এসে বসে পড়ল অনাদিপ্রসাদের পাশে। হাঁফাতে হাঁফাতে বলল, গ্রেট ফান্।

—দেখতে কিন্তু ভাল লাগে না।

—এ নাচ নাচবার জন্যে, দেখবার জন্যে নয়।

—এসব নাচ বাজনা নতুন হয়েছে, আমি দেখিনি।

মনুয়া হাসল, আপনাকে দেখলে মনে হয়, এখনও ভারতনাট্যম্ আর কথক-এর যুগে আছেন। আর হয়তো দেখেছেন রবীন্দ্রসংগীতের সঙ্গে 'হাত ঘুরুঘুর নাড়ু দেব নাচ', মণিপুরীর বদহজম।

অনাদিপ্রসাদও হাসলেন, নাঃ, তোমাদের কাছে অনেক কিছু শিখতে হবে।

—যাক্, এতদিনে একটা সেনসিবল বুড়ো লোক পাওয়া গেল, যে নতুনদের কাছে শিখতে চায়। আমাদের দেশের বুড়োগুলোর মুশকিল কি জানেন, চোখে ঠুলি আর কানে তুলো দিয়ে বসে থাকে, নতুন কিছু দেখতে শুনতে চায় না।

—বেশ, তা হলে আজ থেকে আমি তোমার ছাত্র হলাম।

—আর আমি মাস্টারনী? দোহাই আপনার, স্কুলের দিদিমণি হতে আমি রাজী নই।

—তা হলে?

—আমরা বন্ধু হবো। কি, রাজী?

—রাজী।

—আমরা বয়েস মানব না, সমাজ মানব না, সংস্কার তো নয়ই। আমরা পরস্পরকে বোঝাবার চেষ্টা করব, নতুন আর পুরনোর মধ্যে যে যোগসূত্রটা হারিয়ে গেছে যদি সেটা ফিরিয়ে আনা যায় তাতে দেশের উপকার হবে।

অনাদিপ্রসাদ প্রশংসা করেন, তুমি তো বেশ বুদ্ধিমতী, টীন্-এজার বলে মনেই হয় না।

মনুয়ার চটুল প্রশ্ন, এটা কি কম্‌প্লিমেণ্ট?

ওরা দু'জনেই হাসে। মনুয়া হঠাৎ জিজ্ঞেস করল, আপনি বিবাহিত?

—কেন? তাতে কি হলো?

নিখুঁত ইংরেজীতে মনুয়ার জবাব, আমি বিবাহিত পুরুষমানুষ বেশী পছন্দ করি। ওরা জানে, মেয়েদের সঙ্গে কিরকম ব্যবহার করতে হয়, ব্যাচেলারগুলো একেবারে আনাড়ী আর আদেখলা।

—ওরে বাবা, তুমি কি মনস্তত্ত্বের ছাত্রী?

—বই পড়ে বলছি না, অনেক পুরুষমানুষের সঙ্গে মিশেছি কিনা, তাই জানি। বিয়ে-করা লোকগুলো সব সময় ভয়ে ভয়ে থাকে, পাছে আমরা বউদের জানিয়ে দিই, তাই যা চাই তাই দেয়।

অনাদিপ্রসাদ মাথা নাড়েন, অস্বীকার করছি না, তোমাদের বুঝতে অনেক সময় লাগবে, তোমরা কি চাও?

—বাঁচতে চাই, নিজেদের খুশিমত চলতে চাই, জীবনটাকে দেখতে চাই। বিশ্বাস করুন, আমরা খুব সীরিয়াস, কিন্তু আমাদের কেউ বুঝতে চায় না।

—এ কথা বলছ কেন?

মনুয়ার চোখে গভীর হতাশা, আমরা তো সুখী নই, কিন্তু কেন সুখী নই তা কি কেউ বোঝবার চেষ্টা করেছে?

—আমি করবো, অনাদিপ্রসাদ হাত বাড়িয়ে দেন, তোমার হাত দাও। আমরা বন্ধু।

মনুয়া অনাদিপ্রসাদের হাতে হাত রাখে, বলে, বন্ধু। কিন্তু পাড়ে বসে উপদেশ দিলে চলবে না, আমাদের সঙ্গে জলে নামতে হবে।

## ॥ আট ॥

সেদিন মে ফ্লাওয়ারে ববিকে দেখে মনুয়ার মনে হয়েছিল বড় মনমরা হয়ে বসে আছে। সেও নিজে অনাদিপ্রসাদের কাছে স্বীকার করেছিল 'আমরা তো সুখী নই।'

কিন্তু কেন?

সেইটেই বড় প্রশ্ন। এরা সমাজের ওপর তলার ছেলেমেয়ে, সুখ দুঃখের সঙ্গে টাকার সম্পর্ক বিশেষ নেই, কারণ নিজেদের না থাকলেও এদের বাপ-মায়ের টাকা আছে, নয়তো যাদের সঙ্গে মেশে তাদের টাকা আছে, বরং বলা চলে এদের ক্ষেত্রে অর্থই অনর্থের মূল।

অনাদিপ্রসাদ উঠে যেতেই ববি এসে দাঁড়াল মনুয়ার কাছে, নাচবে এস, প্লীজ। চোখে তার কাতর অনুনয়, যেন তৃষ্ণার্তের করুণ আকুতি।

মনুয়া এ নিমন্ত্রণ অগ্রাহ্য করতে পারল না। দুজনে গিয়ে দাঁড়াল নাচের মেঝের উপর, সঙ্গে সঙ্গে হাততালি পড়ল, অন্যরা যারা এতক্ষণ নাচছিল গিয়ে বসল চেয়ারে, তারা সকলেই এদের নাচ দেখতে চায়। বাজিয়েরাও তেতে উঠল, সারা সন্ধ্যে একঘেয়ে বাজনা বাজিয়ে ঝিমিয়ে পড়েছিল, মনুয়া আর ববিকে দেখে মেতে ওঠে ড্রামের ছন্দ।

সত্যিই, মে ফ্লাওয়ারে যেসব টীন-এজার্সরা আসে তাদের মধ্যে এরা ওস্তাদ জুটী। ববির তীক্ষ্ম চেহারা, টানা টানা নীল চোখ, জোড়া ভুরু নাচের তালে তালে চুইংগাম চিবোবার মত চোয়ালের হাড় দুটো কেঁপে কেঁপে ওঠে। চাবুকের মত ধারালো শরীর, বাজনার ছন্দ মিলিয়ে যেরকম খুশী সে শরীরটাকে নিয়ে খেলাতে পারে। নৃত্যরত ববিকে দেখলে মনে হয় শরীরে ওর সাপুড়ের বাঁশীর আকর্ষণ, চোখে অজগরের সম্মোহনী দৃষ্টি।

মনুয়ার চেহারা কিন্তু ববির মত ধারালো নয়। বয়সের তুলনায় যুবতীর মাদকতা সে আহরণ করেছে। তাই নাচের ছন্দ দেহের হিল্লোল বয়ে যখন মুখের ওপর প্রতিভাত হয় তখন সেখানে ফুটে ওঠে বিজয়িনীর হাসি। মনুয়া জানে, ববি যত ওস্তাদ নাচিয়েই হোক না কেন, তার যৌবনের উজ্জ্বলতার কাছে ববিকে হার স্বীকার করতেই হবে।

নাচ চলতে লাগল, বাড়তে লাগল ছন্দ, দ্রুত থেকে আরও দ্রুত। তালের নেশায় মত্ত একটি ছেলে আর একটি মেয়ে, মাতাল হওয়া নাচ। সঙ্গে সঙ্গে দর্শকদের উল্লাস, বাজিয়েদের বাহাবা। পরম লগনকে পাওয়ার চরম আনন্দের মুহূর্তে হাততালিতে ভরে গেল ঘর, ক্লান্ত হয়ে দুজনে গিয়ে বসল চেয়ারে।

কিন্তু সঙ্গে সঙ্গে ববি যেন ভূত দেখতে পেল, দরজার গোড়ায় মিসেস কুশারী দাঁড়িয়ে। বুঝতে বাকী থাকে না এতক্ষণ ববির জন্যে অপেক্ষা করে বিরক্ত হয়ে নিজেই চলে এসেছে। দামী সাদা শাড়ির প্যাঁচে প্যাঁচে শরীরটাকে আঁট সাঁট করে বাঁধা, মাথায় ল্যাকার দিয়ে সেট করা কালো বব চুল, মালয়েশীয় মেয়েদের স্টাইলে ফোলানো। প্রয়োজন-অতিরিক্ত খানকয়েক মুক্তোর গয়না, তবু সযত্ন প্রসাধনের আশপাশ এড়িয়ে বয়েস উঁকিঝুঁকি মারছে।

ওদের টেবিলের কাছে এসে মিসেস কুশারী হুকুম করে, ববি চল।

ববি কিছু বলতে পারে না, ভয়ে ভয়ে উঠে দাঁড়ায়, আড় চোখে মনুয়ার দিকে তাকায়। ওর মুখে সেই বিজয়িনীর হাসি।

ওই মেয়েটাকে দেখলেই মিসেস কুশারী বিরক্ত হয়, যেমনি বেয়াড়া তেমনি উদ্ধত, ববিটাকে ওর মায়ায় বশ করে রেখেছে। কথাটা একদিন মিসেস কুশারী তুলেও ছিল, কিন্তু ঐ ফাজিল মনুয়া কথাটা গায়ে না মেখে উত্তর দিয়েছিল,

আর আপনি যে ববিকে চেন দিয়ে বেঁধে রেখেছেন, একটা বকলশ পরিয়ে দেবেন, নয়তো বেচারীর গলায় লাগবে।

কথা শুনে মিসেস কুশারীর গা পিত্তি জ্বলে গিয়েছিল, হাত নিশপিশ করেছিল, নিজের মেয়ে হলে দু গালে চড়িয়ে দিত, অথচ নিরুপায়।

মিসেস কুশারীর সঙ্গে তার বিরাট গাড়ির পিছনের সিটে উঠে বসল ববি। ড্রাইভার জিজ্ঞেস করল, কোথায় যাব?

মিসেস কুশারী বললেন, গড়ের মাঠের দিকে কোথাও।

কুশারীদের পুরনো ড্রাইভার রসুল মালিকানের এ নির্দেশের অর্থ বোঝে। গাড়ি নিয়ে গিয়ে দাঁড় করাল ময়দানের গাছের তলায়, নির্জন অন্ধকারে।

রত্না কুশারীর প্রশ্ন, তুমি জানতে ববি, আমি তোমার জন্যে অপেক্ষা করব।

—জানতাম।

—তাহলে এলে না কেন?

—নাচতে নাচতে—

—ঐ বাঁদরীটা তোমায় শেষ করবে। আমি আজ সকাল সকাল তোমাকে নিয়ে বেরব বলে দুপুরবেলা গিয়ে দোকান থেকে চুল ঠিক করে এসেছি। আমার জন্যে তোমার কোন ফিলিংস নেই।

ববি ভয়ে ভয়ে বলে, তেষ্টা পেয়েছিল।

রত্না সদয়া হয় না, রোজই তো তুমি দুঃখিত হও, রাত্রিবেলা কতরকম প্রমিস কর, তারপর মে ফ্লাওয়ারে ঐ মেয়েটাকে দেখলেই সব ভুলে যাও।

—আর আমি শুনতে পারছি না, ববি নিজে কান দুটো চেপে ধরে।

ইতিমধ্যে রসুল ঝুড়ি থেকে সরঞ্জাম বার করে রত্না কুশারীর হাতে ধরিয়ে দিয়েছে। জিন আর টনিক, আর ববিকে জিন-রাম আর কোকাকোলার বিচিত্র ককটেল।

ববির খুব তেষ্টা পেয়েছিল, দু চুমুকে গেলাসটা শেষ করে ফেলে।

তাতেও রত্না চটে যায়, ওকি হচ্ছে, সরবৎ খাচ্ছ নাকি?

ববি ভয়ে ভয়ে বলে, তেষ্টা পেয়েছিল।

—গাঁইয়া কোথাকার, আগে এক গ্লাস জল খেয়ে নিলেই পারতে।

ববি রসুলকে ডেকে বলে, তোমার হাত বড় চমৎকার, যেমনি গাড়ি চালাও, তেমনি ককটেল বানাও, কিছুতেই এ মিক্সচারটা আমি নিজে করতে পারি না। চট করে আর একটা গ্লাস বানিয়ে দাও তো। আমি মেমসাহেবকে বলে দিচ্ছি, উনি বকশীস দিয়ে দেবেন।

উপর্যুপরি দু' গ্লাস তীব্র ককটেল পান করে এতক্ষণে ববি সুস্থ বোধ

করে, পকেট থেকে সিগারেট বার করে ধরায়। এখন আর সে টীন-এজার নয় —পুরুষ।

গাড়ি চলতে চলতে রত্না জিজ্ঞেস করে, ববি, আমরা এখন ক্লাবে যাচ্ছি তো?

ববির পুরুষোচিত উত্তর, না, আজ ক্লাবে যাব না। আজ বড় টায়ার্ড।

—সে তো বুঝতেই পারছি, মনুয়ার সঙ্গে নেচে নেচে—,

মদ ববির লজ্জা কাটিয়ে দিয়েছে, সে হাসতে হাসতে বলল, রত্না, তুমি এত জেলাস কেন? মনুয়ার সঙ্গে আমি কতটুকু থাকি? তোমার সঙ্গেই তো রাত কাটাই।

রত্নার আবদার, তাহলে ক্লাবে চলো।

রত্না কুশারীকে নিয়ে ক্লাবে যাওয়াটা যতটা পারে ববি এড়িয়ে চলে। মিসেস কুশারী বুঝতে না পারলেও ববি জানে, ক্লাবে সবাই ঐ ভদ্রমহিলাকে নিয়ে হাসাহাসি করে। তাই আজও সে কথা ঘোরায়, না, তোমার বাড়িতে চল। রেকর্ডের সঙ্গে আমরা নাচব, ড্রিঙ্ক করব, স্ন্যাকস্ খাব, শোব। শুধু আমরা দুজনে, তুমি আর আমি।

কথা বলার আগেই রত্নাকে কাছে টেনে নিয়ে ববি তার ঠোঁটের উপর চুমু খায়। অগত্যা ক্লাবে যাওয়ার আর প্রস্তাব ওঠে না। পরিবর্তন হলে দেখা যায় রত্না কুশারীর সাজানো বসবার ঘর। রেকর্ড বাজছে, নাচছে দুজনে। তবে, একে নাচের চেয়ে নাচের ক্লাশ বলাই ভাল। তাল রাখতে না পেরে প্রায়ই রত্না কুশারীকে থেমে পড়তে হচ্ছে, ববির কাছ থেকে দেখে নিতে হচ্ছে পায়ের স্টেপিং। তবু কিছুক্ষণ হৈ হৈ, ড্রিংক-এর মাত্রাও বাড়ছে। ফলে নাচের নেশা কমে। কি খাওয়া হয় খেয়াল থাকে না, তারপর দুজনে শুয়ে পড়ে বিছানায়।

কারুর খেয়াল না থাকলেও হুঁশিয়ার ড্রাইভার রসুল ভোর হবার আগেই ববিকে তুলে পেঁছে দিয়ে আসে বাড়িতে। গাড়িতে কোন কথা হয় না। পেছনের সিটে ঘুমোতে ঘুমোতে ববি বাড়ি পেঁছয়। দরজা খুলে দেন ববির মা, অতি সন্তর্পণে চারদিকে চেয়ে, পাছে কেউ না জানতে পারে, ধরে ধরে ছেলেকে নিয়ে গিয়ে শুইয়ে দেন বিছানায়। ববি কোন রকমে কোট প্যাণ্ট খুলে ফেলে, মার সঙ্গে কথা বলে না, গভীর ঘুমে সে আচ্ছন্ন হয়ে পড়ে।

ববির বিধবা মা ছোট ছেলের বাড়ি ফেরার অপেক্ষায় ভোর রাত্রিটা রোজ জেগেই কাটান। প্রথম প্রথম রাগারাগি হতো, এখন উনি বুঝেছেন তাতে অশান্তি বাড়ে। তাই কাউকে জানতে না দিয়ে মাতাল ছেলেকে ঘরের মধ্যে শুইয়ে দেন। আর তাঁর মুখ বন্ধ করে দিয়েছে রত্না কুশারী, কারণ প্রতিদিন ছেলের পকেট থেকে তিনি পান দুখানি করকরে দশ টাকার নোট। যার খবর ববিও জানে না। এ হলো ছেলের মাকে পাঠানো রত্না কুশারীর ঘুষ। ববি

জানে তার কোটের ভেতরের পকেটে একখানা করে পাঁচ টাকার নোট থাকে, সিগারেট আর ট্যাক্সী ভাড়া। মাঞ্জা করা স্যুট আর পালিশ করা জুতো পরে একবার মে ফ্লাওয়ারে পৌঁছতে পারলেই আর কোন খরচ নেই তার। মে ফ্লাওয়ারে রত্না কুশারীর অ্যাকাউন্ট আছে, তাইতেই ববি সই করে। আর রত্না পাশে থাকলে তো কোন কথাই নেই, নগদ এবং ধার দুইই পাওয়া যায়, শুধু চাওয়ার অপেক্ষা।

ববির মায়ের তিন ছেলে এক মেয়ে। বড় ছেলের ভাল রোজগার, সবটাই ছেলের বউএর চাবির আড়ালে। বাড়ির সকলের খাওয়া দাওয়ার জন্যে একটা মাসোহারা বড় ছেলে দেয় বটে, কিন্তু তার বেশি আর নয়। মেজ ছেলে বেশি লেখাপড়া শেখেনি, সেই অনুপাতে রোজগারও কম, তাই মায়ের অমতে একটি চাকুরে মেয়েকে বিয়ে করে আলাদা হয়ে গেছে। মাঝে মাঝে দেখা করতে আসে, কখনো-সখনো মাকে বোনকে এক আধখানা শাড়ি কিনে দেয়, ব্যস এই পর্যন্ত। মেয়ে ছোট, এখনও স্কুলে পড়ে, তারও খরচা আছে। অতএব ববির রোজগারের ওপর মাকে অনেকখানি ভরসা করতে হয়। টাকার অংকও কম নয়, দৈনিক কুড়ি টাকা। সেইজন্যে ববিকে আজকাল আর উনি বিরক্ত করেন না, জানতে চান না এত রাত পর্যন্ত সে কোথায় থাকে, কি করে। দিনের বেলা পড়ে পড়ে ঘুমোয়, ঘুমোক, তাতে কার কি ক্ষতি করছে। বরং বাড়ির আর সবাইকে বারণ করেন যাতে ববিকে জ্বালাতন না করে।

তবে পাড়াপড়শী বা আত্মীয়-স্বজনরা জিজ্ঞেস করলে উনি বুক ফুলিয়ে বলেন, আমার ছোট ছেলের নাইট ডিউটি, বেচারী রাত্রে ঘুমোতে পায় না বলে দিনের বেলা শুয়ে থাকে।

এই হলো ববির ছবি। এখন যদি মনুয়ার কথা জানতে হয়, ঘড়ির কাঁটা পেছিয়ে দিয়ে ক্যামেরা ট্রাক ব্যাক করে মে ফ্লাওয়ার রেস্তরাঁয় নিয়ে গেলে দেখা যাবে ববিকে বন্দী করে রত্না কুশারী নিয়ে যাবার পর মনুয়া কিছুক্ষণ চুপচাপ বসে রইল নিজের টেবিলে। বোধ হয় মনে মনে ববির দুর্দশা উপভোগ করছিল, তারপর দৃষ্টি ফেরাল ঘরের মধ্যে। এক টেবিল থেকে আর এক টেবিল, একজন ছেড়ে আর একজনের উপর। যা আশা করেছিল তাই ঘটল, একটি ছেলে হাত তুলে সম্মতি চাইল মনুয়ার টেবিলে যোগ দিতে পারে কিনা। অন্যদিন হলে মনুয়া কি করত জানা নেই, আজ কিন্তু আপত্তি করল না। ছেলেটি এ মহলে স্বামী নামে পরিচিত, আগে পিছনে কি শব্দ আছে তা নিয়ে কেউ মাথা ঘামায় না। দক্ষিণ ভারতীয়, তবে না বলে দিলে চেনা যায় না। এদেরই মত আধুনিক সাজপোশাক, মার্কিনী ইংরাজী, বাংলার

উপরও চমৎকার দখল আছে তবে টীনএজার নয়, আর একটু বেশি বয়েস, বাবার অফিসের কাজ দেখে, নিজস্ব গাড়ি করে ঘুরে বেড়ায়, সব সময় পকেট ভর্তি টাকা বলে এ মহলে প্রতিপত্তিও বেশ।

স্বামী মনুয়ার পাশে বসে পড়ে জিজ্ঞেস করল, ববি তাহলে আর এখন ফিরছে না?

—না।

—ভদ্রমহিলাকে ধন্যবাদ, তবু তোমাকে একদিন একলা পাওয়া গেল।

মনুয়া একটা ভুরু তুলে বলল, তুমি যেন রোজ আমার জন্যে বসে থাক। রোজ তো তোমার গাড়িতে দেখি নতুন নতুন মেয়ে, কখনও পেগী, কখনোও রায়না। কবে যেন মিনি বোসকেও দেখেছিলাম।

স্বামী আত্মপ্রসাদের হাসি হাসে, মেয়েদের নজর থাকে ঠিক। আমি তো ভাবতেও পারিনি মনুয়া লাহিড়ীর কোন কৌতূহল থাকতে পারে আমার সম্বন্ধে।

—কেন? মনুয়া লাহিড়ী কি দোষ করল?

—কলকাতায় এসে পর্যন্ত ঐ একটা নামই তো শুনছি, মে ফ্লাওয়ারের মনুয়া লাহিড়ী। কুইন অফ টীন-এজার্স।

মনুয়া হাসতে হাসতে বলল, এখানেই তুমি ভুল করলে স্বামী, টীন-এজার্সরা রাজা রানী খেতাবে বিশ্বাস করে না, আমরা সবাই সমান। এ একটা নতুন সমাজ গড়ে উঠছে, নতুন গোষ্ঠী, পৃথিবীর যেখানে যাও এই টীন-এজার্সদের অনুভূতি এক, বিশ্বাস এক, ব্যথা এক, আনন্দ এক—।

স্বামী চটুল হাসল, শুনেছি তুমি নাকি খুব গম্ভীর কথা বলতে পার।

—তা জানি না, তবে আমি সত্যি কথা বলি।

—তা হলে সত্যি করে বল এখন কি করতে চাও, কি ইচ্ছে করছে?

মনুয়ার সহজ উত্তর, খিদে পেয়েছে।

—খাবার আনতে বলি, মেনু দেখ।

—এখানে নয়, চীনে খাবার খাব। দুটো দোকান পরে সাংহাইতে চলো।

স্বামীর মনে হলো এ এক অপ্রত্যাশিত সুযোগ। মনুয়াকে নিয়ে সাংহাই-এর একটা কাঠের পার্টিশান দেওয়া ঘরে গিয়ে বসল। মেনুতে পঞ্চাশ রকম লেখা থাকলেও কয়েকটা ডীশ আছে যা কলকাতার রেস্তরাঁয় খুব বেশী চলে। চীনে খাবারের বৈশিষ্ট্য হলো প্রত্যেক দেশে এদের রন্ধন পদ্ধতি আলাদা। আমেরিকার চীনা রেস্তরাঁর খাওয়ার সঙ্গে ইয়োরোপের খাওয়া মিলবে না। লন্ডনের চীনে রান্নার কোন মিল নেই, বোধ হয় দেশ অনুযায়ী বিভিন্ন স্বাদের রান্না করে বলেই পৃথিবীর সর্বত্রই এই চীনা রেস্তরাঁর এত সমাদর।

স্বামী খাবারের অর্ডার দিয়ে জিজ্ঞেস করল, কি ড্রিংক আনাব বল।

—তেষ্টা পায়নি, সারাক্ষণ মে ফ্লাওয়ারে চা আর কফি খেয়ে জিভে চড়া পড়ে গেছে, লেমনেডের সঙ্গে টাটকা লেবুর রস খেতে পারি।

—আমি যদি একটা বীয়ার খাই কিছু মনে করবে না তো?

পানীয় এল। খাদ্যও।

সঙ্গে সঙ্গে কথাবার্তা মামুলী আলোচনা, কলকাতা শহর, রাজনীতি, মে ফ্লাওয়ারের দুজনেরই চেনা বন্ধুদের কথা।

এক সময় স্বামী হঠাৎ বলল, যদি বিয়ে করি, বাঙালী মেয়ে বিয়ে করব।

মনুয়া হাসল, কথাটা কি আমাকে শুনিয়ে বলা হলো? তাহলে জানিয়ে রাখি, আমার মত মেয়েদের ধাতে বিয়ে সয় না।

—কেন?

—আমরা স্বাধীন থাকতে চাই, কোন ঘাটে বাঁধা পড়তে চাই না। যেখানে খুশী নৌকো ভাসিয়ে চলব, আনন্দ করব, জীবনটাকে দেখব।

স্বামী মন্তব্য করল, বেশিদিন ওরকম ভাল লাগে না, ওগুলো প্রথম যৌবনের উচ্ছ্বাস।

মনুয়ার উত্তর, আমার কাছে উচ্ছ্বাসটা এখনও সত্য, যদি কখনও কেটে যায় তখন বুঝতে পারব ওটা শুধু উচ্ছ্বাসই ছিল। চল স্বামী, এবার ওঠা যাক, অনেক রাত হয়ে গেছে, আমাকে আবার ট্যাক্সি ধরতে হবে।

—ট্যাক্সী কেন, আমি তোমাকে পৌঁছে দিয়ে আসব।

—সত্যি? আমি ভেবেছিলাম পেগী, রায়না এদেরই তুমি শুধু লিফট দাও।

স্বামীর সহাস্য উক্তি, তুমি ভারী দুষ্টু।

মনুয়াকে তাদের বাড়ির দরজায় নামিয়ে দিয়ে 'বাই বাই' করে বিদায় নিয়ে স্বামী চলে গেল। সিঁড়ি দিয়ে ওপরে উঠে ফ্ল্যাটের বেল টিপতেই দরজা খুললেন স্বরূপ লাহিড়ী,—মনুয়ার বাবা। গম্ভীর মুখ, মেয়ের হ্যালো সম্বোধনের উত্তরে কিছু না বলে জানালেন, তোমার মা অসুস্থ, বিছানায় শুয়ে আছেন।

মনুয়া উদ্বেগ প্রকাশ করে, মানির কি হয়েছে?

আরও গম্ভীর উত্তর, জানি না।

কথা না বাড়িয়ে মনুয়া ছুটে গেল মায়ের ঘরে, ভদ্রমহিলা কম্বল চাপা দিয়ে শুয়ে আছেন, ঘরের বাতি কমানো, মনে হলো সবেমাত্র ঘুম এসেছে। সাইড টেবিলে ওষুধ, খাবার জল। ওঁকে বিরক্ত না করে মনুয়া আবার ড্রইংরুমে ফিরে এল। স্বরূপ লাহিড়ী তখনও জানালার বাইরে তাকিয়ে আছেন, হাতে হুইস্কির গ্লাস।

মনুয়া জানাল, মানি ঘুমোচ্ছে।

—ঘুমোতে দাও, কিছুটা শান্তি পাবে।

—কি হয়েছে, সীরিয়াস কিছু?

—ফাস্ট লাইফ লীড করার অবশ্যম্ভাবী পরিণতি। সারা জীবন আমায় জ্বালিয়ে পুড়িয়ে মেরেছে, শেষ বেলাটাও রেহাই দেবে না।

—ডাক্তার এসেছিল?

—আমার কর্তব্য আমি করে যাব, আগেও মুখ বুজে করেছি এখনও করব। কিন্তু মনে প্রাণে ঐ ভদ্রমহিলাকে আমি ঘৃণা করি।

বলাই বাহুল্য, পিতাপুত্রীর কথোপকথনও বেশির ভাগই চলছিল ইংরাজিতে।

মনুয়া যতদূর সম্ভব শক্ত গলায় বলল, মানিও তো তোমাকে ভালবাসে না।

স্বরূপ লাহিড়ীর দীর্ঘশ্বাস পড়ে, আমি জানি, আমরা দুজনেই দুজনকে ঘৃণা করি। তোমার বোকা মা'র বাঁদরামীর জন্যে সব নষ্ট হয়ে গেল।

মনুয়া না বলে পারল না, মানিও তো দুঃখ করে তার মত সুন্দরী লেখাপড়া জানা একমপ্লিশড মেয়ে তোমার মত রসকষহীন চাকুরের পাল্লায় পড়ে একেবারে শুকিয়ে কাঠ হয়ে গেছে।

—তোমার মা মিথ্যেবাদী।

—কি জানি।

স্বরূপ লাহিড়ী গ্লাসের পানীয় শেষ করে আবার নতুন করে হুইস্কি ঢালেন। পর্যবেক্ষকের দৃষ্টিতে মেয়ের দিকে তাকান, তুমিও বা এত রাত করে রোজ বাড়ি ফের কেন?

—গল্প করতে করতে দেরী হয়ে যায়।

—কোথায় যাও?

—তা তো তুমি জান, নতুন করে জিজ্ঞেস করছ কেন?

—যত বড় হচ্ছ ততই মনে হচ্ছে তুমি মার মত দেখতে, চালচলনও তারই মত, তাই ভয় পাচ্ছি তোমাকে নিয়েও না বাকি জীবনটা পস্তাতে হয়।

মনুয়া সদম্ভে ঘোষণা করে, আমাকে নিয়ে অত ভাবনার কিছু নেই, নিজের পায়ে আমি দাঁড়াতে পারব, তোমার উঁচু মাথাও নীচু করে দেব না। অবশ্য তোমার মাথা উঁচু তা আমি বিশ্বাস করি না।

স্বরূপ লাহিড়ী ক্ষেপে ওঠেন, তোমার বাবাকে তুমি এতটুকুও শ্রদ্ধা কর না?

—যাকে তাকে শ্রদ্ধা করা যায় না।

—তোমার মতো বেয়াড়া মেয়ে আমি কখনও দেখিনি। আমার সঙ্গে যদি এই রকম ব্যবহার কর আমিও তোমাকে ঘেন্না করব।

মনুয়ার মুখে উপেক্ষার হাসি, আমি তো জানি তুমি আমাকে ঘেন্না কর,

মানিও আমাকে ঘেন্না করে, একমাত্র ঐ একটা জায়গায় তোমাদের স্বামী স্ত্রীর মিল, তোমরা দুজনেই আমাকে ঘেন্না কর। কিন্তু মনে রেখ, দোষটা আমার নয়, দোষ তোমাদের। বিয়ে করেছ, মেয়ে হয়েছে, অথচ একবারও তার দিকটা ফিরে দেখনি। চিরকাল নিজেরা ঝগড়া করেছ বস্তীর লোকের মত, আজও করছ। রাতের পর রাত নিজের বিছানায় শুয়ে শুধু কেঁদেছি, ভগবানের কাছে হাত জোড় করে প্রার্থনা করেছি যাতে তোমরা সুখী হও। কালা ভগবান সেকথা শোনেনি। আমি আজ ভগবানে বিশ্বাস করতে পারি না। তোমাদের দেখলে মনে হয় স্বার্থপর বুনো জন্তু, এ ফ্ল্যাটটা একটা জেলখানা। আমার ঘরটা টরচার চেম্বার। জানলায় দরজায় ভণ্ডামীর পর্দা, তাই তো এখানে ফিরতে আমার ইচ্ছে করে না, সকাল দুপুর সন্ধ্যে বাইরে বাইরে কাটিয়ে দিই, ভিক্টোরিয়ায় ময়দানে, রেস্তরাঁয়। এই হলো আমার মত একটা উনিশ বছরের মেয়ের ট্রাজেডী।

চোখের জল সামলাতে না পেরে মনুয়া ছুটতে ছুটতে চলে গেল নিজের ঘরে।

বিচলিত স্বরূপ লাহিড়ী আবেগভরা গলায় ডাকলেন, মনুয়া, মনুয়া।

সাড়া পেলেন না। মনুয়া ভেতর থেকে দরজা বন্ধ করে দিয়েছে।

ঘরে ঢুকে দরজা বন্ধ করে দিয়ে মনুয়া নিজের শরীরটাকে আছড়ে ফেলল বিছানার উপর। বালিশটাকে আঁকড়ে ধরে ফুঁপিয়ে ফুঁপিয়ে সে কাঁদে, অবিরাম চোখের ধারা বয়। উষ্ণ অশ্রু মনের ভেতর পুঞ্জীভূত গ্লানিকে তরল করে বার করে আনে।

কিন্তু এ কান্না কার জন্যে?

এ কি মা-বাবার বিরুদ্ধে এতদিনের জমা অভিমান, না নিজের অসহায় অবস্থার প্রতি অনুকম্পা? তবু কাঁদতে ভাল লাগে, মনটা হালকা মনে হয়। কতগুলো বছর এই ঘরের মধ্যে কেটেছে। তখন মনুয়া কতটুকু মেয়ে! মনে পড়ে, মা তাকে ঘরে শুইয়ে দিয়ে চলে যেতেন; যেদিন বাইরে থেকে দরজা বন্ধ করে দিতেন, মনুয়া বুঝতে পারত, তার পরেই বাবা-মার ঝগড়া শুরু হবে, যাতে না মনুয়া জানতে পারে তাই দরজা বন্ধ করার সতর্কতা। কিন্তু বাবা-মার চেঁচামেচি দরজা কেন, দেয়াল ভেদ করে আসত। বাবার হুঙ্কার. মার জিনিসপত্র ভাঙ্গার আওয়াজ।

ভয়ে ভয়ে আড়ষ্ট হয়ে শুয়ে থাকতো মনুয়া—কখনো বা কাঁদতো, সেই থেকে চোখের জল ফেলা শুরু হয়েছে।

অথচ মনে পড়ে, পরদিন সকালে চায়ের টেবিলে দুজনের কী আশ্চর্য অভিনয়। বাবার হাতে খবরের কাগজ, মায়ের হাতে বোনার পশম। মনুয়াকে দেখে দুজনেই বলেন, গুড মর্নিং। মনুয়াকেও ভাব দেখাতে হলো যেন সে

কিছুই জানে না, আগের রাত্রের ঘটনা সে কিছুই বুঝতে পারেনি।

সেই ছোটবেলা থেকে বাবা-মার সঙ্গে অভিনয় করতে হয়েছে মনুয়াকে।

যত বড়ো হতে লাগলো অভিনয়ের মাত্রাও বাড়তে লাগলো।

বাবা অফিসের কাজে কলকাতার বাইরে ট্যুরে বেরিয়ে গেলে মার কাছে আসতো অনেকে। বড়ো হয়ে মনুয়া বুঝতে পারে তারা সকলেই ছিল মায়ের স্তাবক—আর মনুয়ার আঙ্কল। এরা গাদা গাদা জিনিস উপহার দিত বাচ্চা মনুয়াকে, বেড়িয়ে আনতো চিড়িয়াখানা, দেখাতো সিনেমা, কিনে দিত লজেন্স চকোলেট, খাওয়াতো আইসক্রীম। এ সবই মনুয়াকে ঘুষ দেওয়া, যাতে না বাবা ফিরে এলে মনুয়া এই পাতানো আঙ্কলদের কথা তার কাছে বলে দেয়। ঐটুকু বয়সেই মনুয়া কিন্তু দু-তরফের চালাকিটুকু বুঝে ফেলেছিল।

আরও বুঝেছিল এইজন্যে, বাবাও ট্যুর থেকে ফিরে নানারকম জিনিস কিনে দিতেন মনুয়াকে—সেও ভালবেসে নয়, শুধু জানবার জন্যে, তাঁর অবর্তমানে কারা তাঁর স্ত্রীকে নিয়ে ঘুরে বেড়িয়েছে।

ব্যাস, আবার ঝগড়া, আবার মারামারি। আবার চোখের জল। বছর দুই হলো এই অস্বস্তিকর জীবনের হাত থেকে মনুয়া রেহাই পেয়েছে। কারণ, আজকাল আর বেশীক্ষণ সে বাড়িতে থাকে না—সকালে বেরিয়ে যায়, রাত করে বাড়ি ফেরে; বলতে গেলে মা বাবার সঙ্গে বড় একটা দেখাই হয় না।

আজ আবার সেই পাঁকের মধ্যে পড়ে নিজেকে বড় অসহায় বোধ করলো মনুয়া। কান্না থামলো কিন্তু কিছুতেই ঘুম এলো না। মনে হলো কারুর সঙ্গে কথা বলতে পারলে হয়তো একটু ভালো লাগতো। ববির বাড়িতে ফোন নেই; তা ছাড়া এখনও হয়তো রত্না কুশারীর কাছ থেকে মুক্তি পায়নি। স্বামীকে ফোন করা যায়; তবে যা পাগল, এখুনি হয়তো গাড়ি করে এসে হাজির হবে। তার চেয়ে নতুন বন্ধু অনাদিপ্রসাদকে ফোন করলে কেমন হয়?

মনুয়া নম্বর ডায়াল করলো। কিছুক্ষণ রিং করার পর অনাদিপ্রসাদের গলা শোনা গেল, কে?

—আমি মনুয়া।

—কি ব্যাপার, এত রাত্রে!

—অনেক রাত হয়ে গেছে বুঝি! আপনার ঘুম ভাঙিয়ে দিলাম!

—কিছু বলবে?

—ঘুম আসছে না। বড় কষ্ট।

—কি হয়েছে?

—টেলিফোনে সব কথা বলা যাবে না। পরে যেদিন দেখা হবে বলবো। সত্যি জীবনে সুখ নেই। ক্রমশ যেন দম বন্ধ হয়ে আসছে,—আপনাকে

বলছিলাম না, কেউ আমাদের বুঝতে পারে না—কেন এই হতাশা, কেন এই দুঃখ।

একটু থেমে মনুয়া আবার বলে, নিশ্চয় খুব ভয় পেয়ে গেছেন; ভাবছেন, এ কোন পাগলীর সঙ্গে বন্ধুত্ব পাতিয়েছি। কিন্তু আমার খুব ভালো লাগলো কথা বলে—অনেক হালকা মনে হচ্ছে।

—ঠিক আছে মনুয়া, শীগগির তোমার সঙ্গে দেখা করবো।

মনুয়ার আব্দার—শীগগির নয়, কালই।

—কথা দিতে পারছি না, তবে চেষ্টা করবো।

—গুড নাইট।

—গুড নাইট।

রমলা বউদির ঘুম ভেঙ্গে গিয়েছিল। রাত্রিবেলা টেলিফোনের আওয়াজ শুনলেই একটা অজানা আশঙ্কায় মন কেঁপে ওঠে, তাই সভয়ে স্বামীকে জিজ্ঞেস করে, এত রাত্রে কে ফোন করছিল?

—একজন।

—কোন বিপদ হয়নি তো?

—হুম্।

রমলা বউদির অনুযোগ, আজকাল তুমি পরিষ্কার করে কোন কথাই বল না। অনাদিপ্রসাদ স্ত্রীর দিকে তাকিয়ে হাসলেন, পঁচিশ বছর ধরে এত কথা বলেছি, তার পর এখনও কথা শোনার ইচ্ছে আছে! জান রমি, এখন মাঝে মাঝে মনে হয় জীবনে যত কথা বলেছি তার অর্ধেক না বললেও চলত। যত কথা শুনেছি তার তিন ভাগ না শুনলেও ক্ষতি ছিল না, কিন্তু যা দেখেছি তার চেয়ে অনেক বেশী দেখলে ভাল হতো।

এ প্রসঙ্গ এড়িয়ে গিয়ে রমলা বউদি কাজের কথা পাড়ে, দাদা এসেছিলেন নিমন্ত্রণ করতে।

—কিসের নিমন্ত্রণ?

—বাঃ, সরস্বতী পুজো না? তা ছাড়া বউদি আবার ভেতরে ভেতরে ঠিক করেছে, ছেলের জন্যে যে মেয়েকে পছন্দ করেছে তাকেও নিয়ে আসবে, বাড়িতে কাউকে বলেনি, শুধু আমায় জানিয়েছে। পুজোর সময় তো পাঁচ বাড়ির মেয়ে আসেই, কেউ বুঝতেও পারবে না, অথচ মেয়ে দেখানো হয়ে যাবে।

অনাদিপ্রসাদ তারিফ করেন, বাঃ, যত বয়েস বাড়ছে, আমার শালাদের বুদ্ধি খুলছে দেখছি।

—তুমি আমাদের সঙ্গে যাবে তো?

অনাদিপ্রসাদের চিরাচরিত ঠাট্টা, নয়তো আর কার সঙ্গে যাবো?

—কি জানি, আজকাল যেরকম গম্ভীর গম্ভীর কথা বলো—

—ভয় নেই, এবার থেকে রকফেলার অর্থাৎ রকে বসা ছেলেদের মতো হালকা হালকা কথা বলব, তা হলে খুশী হবে তো?

দুজনেই হাসে, কিন্তু পরক্ষণেই সরস্বতী পুজোর কথা মনে পড়তেই অনাদিপ্রসাদের হাসি শুকিয়ে যায়।

## ॥ নয় ॥

সরস্বতী পুজো।

শহর কলকাতার বাসিন্দাদের কাছে এ এক আতঙ্ক। ব্যাঙের ছাতার মত শহরের অলিতে গলিতে বারোয়ারী মন্ডপ। ছোট, বড়, মাঝারি। ডেকরেটার-দের পোয়া বারো, পাড়ার লোকদের দুর্দশার শেষ নেই। পনের দিন আগে থেকে চাঁদার তাগাদা—বালক, কিশোর, যুবক। উভয় লিঙ্গের চাঁদা আদায়কারী। অনুনয়, বিনয়, প্রার্থনা। কিন্তু কথা না শুনলে শেষ পর্যন্ত পাড়ার ভাণ্টদা এসে ছুরি মারে। অতএব খেতে পরতে পাও না-পাও, চাঁদা তোমায় দিতেই হবে। মগের মুলুক।

একটা মন্ডপ, অনেক আলো, মাইকের কর্কশ গান, এগুলো চাই-ই! প্রতিমা একটা না হলে নয়, তাই নিমিত্ত মাত্র করে রিকশা বা টেম্পো করে এনে মাটির মূর্তিটাকে বসিয়ে রাখা।

বারোয়ারী পুজো।

চন্ডীমন্ডপের বুর্জোয়া পরিবেশ থেকে সরস্বতীকে মুক্ত করে আনা হয়েছে জনতার প্রাঙ্গণে। ঘরের মেয়েকে বার করা হয়েছে বাজারে। রকে বসা ছেলেগুলো রক ছেড়ে এ দুদিন হাজিরা দেয় পূজার মন্ডপে। মেয়ে দেখলে অশ্লীল অঙ্গভঙ্গী করে, টিটকারি কাটে, এই তাদের পৌরুষ। মেয়েগুলো ঠাকুর দেখার অছিলায় যতদূর সম্ভব নিজেদের নগ্ন করে ছেলেগুলোকে উসকে দেয়। অথচ মন্তব্য করতে ছাড়ে না, দেখেছিস ভাই, ছেলেগুলো কী অসভ্য!

ভাগ্যিস প্রতিমা মাটির তৈরী তাই এ প্রগল্ভতা সহ্য করে, রক্তমাংসের মানবী হলে পারত না। সেইজন্যেই বোধ হয় বারমেসে মন্দির প্রতিষ্ঠার সময় পাথরের মূর্তি স্থাপন করতে হয়।

অনাদিপ্রসাদ একবার পাড়ায় বলেছিলেন, আমি একশ' টাকা চাঁদা দেব, কিন্তু তোমরা মাইক বাজাতে পারবে না।

বারোয়ারী পুজোর সম্পাদক উপেক্ষার হাসি হেসে বলেছিলেন, তার চেয়ে

বলুন না আপনি চাঁদা দেবেন না। আমরা তো কিছুই করি না, ও পাড়ার হারুরা একেবারে ফিল্‌ম স্টারের মত সরস্বতী এনে বসাচ্ছে, ভাবতে পারেন সেখানে মেয়েদের কি ভিড় হবে!

—ভিড় নাই বা হলো!

—তবে আর পুজো করে লাভ কি। আপনি তো কোন খবরই রাখেন না, এ বছর লেকে একটা পুজো হচ্ছে, জলের ওপর সরস্বতী ভাসবে। পুরুত নৌকো করে গিয়ে পুজো করবে। মাইকে মন্ত্র শোনা যাবে। লোকেরা পাড় থেকে জলে ফুলের অঞ্জলি দেবে। ভাবুন তো মাইরি কি নভেল আইডিয়া! সেখানে যাবে না তো কি লোকেরা আমাদের এই নিরামিষ পুজো দেখতে আসবে।

সারা জীবন সরস্বতীর আরাধনা করেছেন যে অনাদিপ্রসাদ তিনি কিন্তু কোন জবাব দিতে পারেননি। মুখ নীচু করে শুধু বলেছেন, আমাকে তোমরা ছেড়ে দাও। ছেলেরা বড় হয়েছে, আমার স্ত্রী আছেন, তারা যা ভাল বুঝবে করবে। আমি নাই বা রইলাম—

সম্পাদক পাদপূরণ করে দেয়, তাতে কিছু আসে যায় না কাকাবাবু, পুজো আমাদের জাঁক-জমক করে করতেই হবে। আলো জ্বলবে মাইক বাজবে—

হ্যাঁ, অসম্ভবরকম জাঁক-জমক করেই পুজো হলো কলকাতার শহরে। যেমনি আলোর রোশনাই, তেমনি হিন্দী ফিল্‌মের গান আর ঢাকের আওয়াজ। কে বলবে দেশের লোক খেতে পাচ্ছে না, পয়সার অভাব? রঙচঙ-এ, প্যান্ডেল আর আলোর কারসাজিতে মনে হয়, বিগতশ্রী, শীর্ণা নগরী যেন মন মাতানো যুবতীর মেক্‌আপ্‌ নিয়েছে।

ভোরবেলা অনাদিপ্রসাদ বাড়ি থেকে বেরিয়ে পড়লেন পাছে পাড়ার ছেলে-দের বাঁদরামি দেখে মেজাজ খারাপ হয়, পাছে অনিচ্ছা সত্ত্বেও উপরোধে ঢেঁকি গিলে অঞ্জলি দিতে হয় ঐ বারোয়ারী আড্ডাখানায়। অনেকক্ষণ এদিক ওদিক ঘুরে বেড়াবার পর অনাদিপ্রসাদের মনে পড়ল অশোক জানার প্রেসের কথা--সেখানেও আজ সরস্বতী পুজো। অশোক জানা নিমন্ত্রণ করবার সময় অভয় দিয়েছিল, নির্ভয়ে তুই আমাদের প্রেসে আশ্রয় নিতে পারিস্‌। বাইরের লোক কেউ থাকে না, শুধু আমরা প্রেসের ক'জন, কোনরকম হৈ চৈ হবে না, ইচ্ছে করলে তুই এখানে বসে লিখতে পারিস, পড়তেও পারিস, ডেকচেয়ারটা আমি তোকে ছেড়ে দেব।

কথাটা মনে পড়তে নিঃসঙ্গ অনাদিপ্রসাদ ট্যাক্সি নিয়ে হাজির হলেন রাজাবাজারে অশোক জানার প্রেসে। টোকা মারতেই দরজা খুলে দিল কবিতা,

হাসিমুখে অভ্যর্থনা করল, আসুন, আসুন।

কবিতা আজ বাসন্তী রং-এর একটা শাড়ি পরেছে। সদ্য স্নান সেরে উঠেছে, তখনও চুল আঁচড়ান হয়নি। অদূরে দাঁড়িয়ে আরও দুটি মেয়ে, একটি কিশোরী, তারও পরনে হলদে শাড়ি, অপরটি বালিকা, পরনে হলদে ফ্রক।

কবিতা বলল, এরা আমার ছোট বোন।

অনাদিপ্রসাদ জিজ্ঞেস করলেন, সঙ্গে করে নিয়ে এসেছ?

—ওরা তো কলকাতাতেই থাকে।

—কোথায়?

—কাছেই, এক বড়লোক বাবুর বাড়িতে। কাজ করে, দু'বেলা খেতে পায়। তাছাড়া মাসে দশটা করে টাকাও দেন।

—হুম্।

—বুঝতেই তো পারেন বাসায় অনেকগুলো লোক, একলা আমার রোজগার তাই—,

অনাদিপ্রসাদ প্রসঙ্গ বদলান, আর সবাই কোথায়?

—এখনো কেউ আসেনি।

—এত সকালে তোমরাই বা এলে কি করে?

কবিতা জানাল, আমরা রাত্রে প্রেসেই ছিলাম। রানাঘাটে আর ফিরিনি, সকাল থেকে না লাগলে পুজোর ঝামেলা সামলাব কি করে। আপনি একটু বসুন, আমি চুলটা আঁচড়ে আসি।

অনাদিপ্রসাদ লক্ষ্য করলেন, ফর্মা ভাঁজাই করার ছোট্ট ঘরটিতেই প্রতিমা বসান হয়েছে। আকারে বড় নয়, মাথায় করে নিয়ে আসা যায়, ছোট্ট সাদা মূর্তি। ফুল দিয়ে সাজান হয়েছে, আশেপাশে খানকতক বই। ছোট মেয়ে দুটি গাঁদা ফুলের মালা গেঁথে প্রতিমার গলায় পরাচ্ছে। নিজেদের মধ্যে বচসা করছে যাতে না অনুষ্ঠানের কোন ত্রুটি হয়। কিছুক্ষণের মধ্যে কবিতা ফিরে এল সুন্দর করে চুল আঁচড়ে, কপালে একটা টিপও পরে এসেছে। সোজা গিয়ে ভক্তিভরে উপুড় হয়ে সরস্বতীকে প্রণাম করল।

অনাদিপ্রসাদ হেসে মন্তব্য করলেন, এখনও কিন্তু পুজো হয়নি, তোমার ও প্রণাম গ্রাহ্য হবে না।

কবিতা বড় বড় চোখ মেলে চাইল, তাই বুঝি? পুজো না করা পর্যন্ত ঠাকুর ঠাকুর নয়?

—শাস্ত্রে তো তাই বলে।

—আমি তো শাস্ত্র পড়িনি। সত্যিকারের ভক্তি আছে কিনা তাও জানি না। তবে প্রতি বছর মা সরস্বতীর সামনে চোখের জল ফেলি। বড় সাধ

ছিল লেখাপড়া শেখার, এ জীবনে তা হলো না।

—পাস না করলে বুঝি লেখাপড়া করা যায় না?

—কবিতা অন্যমনস্ক স্বরে বলে, কি জানি, বই পড়বার চেষ্টা করি, কিন্তু সব কথা বুঝতে পারি না, তখনই নিজের উপর রাগ হয়, বাবা-মার উপর রাগ হয়, সমাজের উপর রাগ হয়। কি মনে হয় জানেন? গরীবদের জন্যে এ পোড়া দেশে কোন সুযোগ নেই।

কথা বলতে বলতে কবিতার দু' চোখ দিয়ে জল গড়িয়ে পড়ে। হতবুদ্ধি অনাদিপ্রসাদ তাকে কাছে ডেকে মাথায় হাত রেখে বলেন, ছিঃ, আজ এই পুজোর দিনে কাঁদছ কেন?

—প্রত্যেক বছর শুধু এই দিনটাতেই আমি কাঁদি। আপনি তো জানেন, আমি কবিতা লিখি, গান বাঁধি, কিন্তু লেখাপড়া তো করিনি। যা বলতে চাই তা লিখতে পারি কই, কেন আমার ব্যথা মা সরস্বতী বুঝবে না?

—লিখতে লিখতেই দেখবে কলম সড়গড় হয়ে গেছে, অনেক কথা লিখতে পারবে, যা হয়তো আগে ভাবতেই পারনি।

কবিতা মন্ত্রমুগ্ধের মত অনাদিপ্রসাদের চোখের দিকে চেয়ে রইল, সত্যিই আমি লিখতে পারব! আপনি যেরকম বই লেখেন, আমার বই ছেপে বেরুবে, লোকে পড়বে?

একটু থেমে বলে, জানেন, রাত্রিবেলা শোবার সময় আমি প্রার্থনা করছিলাম আপনি যাতে আজকে আসেন এখানে।

—কেন?

—আপনি ছাড়া কেউ তো আমাকে উৎসাহ দেয় না। কেউ তো বলে না আমিও একদিন লিখতে পারব। সেদিন আপনি স্টেশন থেকে আমাকে নিয়ে গেলেন, রেস্টুরেণ্টে চা খাওয়ালেন, তখন ভেবেছিলাম আপনি আর পাঁচজনের মতই সাধারণ লোক। পরে যখন বাবুর কাছে শুনলাম আপনি বিখ্যাত লেখক অনাদিপ্রসাদ, আপনি বড়লোক, আপনার অনেক টাকা—

অনাদিপ্রসাদ থামিয়ে দেন, ছিঃ কবিতা, এভাবে আমাকে ছোট ক'রো না, আমার একটা পরিচয়, আমি লেখক, অনেক দুঃখকষ্টের মধ্যে দিয়ে আমার জীবন কেটেছে, অভাবের সঙ্গেও প্রচণ্ড যুদ্ধ করেছি, পয়সা হয়েছে, কিন্তু আজও আমি সুখী নই, তোমার চেয়েও অসুখী।

কবিতার চোখে বিস্ময়, এ কি বলছেন?

—সত্যি কথাই বলছি। দেখলে না, আজ আমার কোথাও যাবার জায়গা নেই, তাইতো তোমাদের কাছে এসে লুকিয়ে বসে আছি। যত জীবনটাকে দেখবার চেষ্টা করছি ততই জীবন অশান্ত সমুদ্রের মত আমাকে ছুঁড়ে তীরে ফেলে দিচ্ছে। আমরা সব সময় নিজের দুঃখটা বড় করে দেখি বলে অন্যের

দুঃখটা বুঝতে পারি না। আমার তো মনে হয় তুমি সবচেয়ে সুখী কবিতা, তুমি রোজগার করে একটা পরিবারকে বাঁচিয়ে রেখেছো, নিজের স্বার্থ ভুলে গিয়ে অন্যদের কথা ভেবেছো, এই তো কর্মযোগের কথা, কে তোমাকে আটকে রাখবে, শেষ পর্যন্ত তুমি সুখী হবেই।

কবিতা জলভরা চোখে বলল, আপনাকে কিন্তু আজ আমি ছাড়ব না, দুপুর বেলা এখানে খেয়ে যেতে হবে।

—কই, সেকথা তো ছিল না।

—আমি খিচুড়ী রাঁধব, আমরা সবাই খাব, আপনাকেও খেতে হবে। আমাদের সঙ্গে।

অনাদিপ্রসাদ বাধা দেন, আমি তো বাড়িতে বলে আসিনি—

—তা জানি না, এ আমার একান্ত অনুরোধ, আপনাকে রাখতেই হবে। কবিতা কাজের অছিলায় অন্যত্র সরে গেল। অনাদিপ্রসাদ ভাবতে লাগলেন, একি আশ্চর্য ব্যবহার। কবিতার সঙ্গে মাত্র ক'দিনের সামান্য পরিচয় কিন্তু এরই মধ্যে মেয়েটির কি অধিকার জন্মেছে তার উপর যার জোরে সে বলে গেল এখানে না খেয়ে অনাদিপ্রসাদ যেতে পারবে না, ভাবতে গেলে সূত্র খুঁজে পাওয়া যায় না, কিন্তু কোথা থেকে কেমন করে এই ধরনের একটা আত্মীয় সম্পর্ক গড়ে ওঠে কে তার খবর রাখে?

কিছুক্ষণের মধ্যে প্রেসের প্রাঙ্গণ পুজোর আবহাওয়ায় মূর্ত হয়ে উঠল। ধূপ-ধুনো ফুল চন্দনের গন্ধ, ঘণ্টার শব্দ কাঁসরের আওয়াজ। কম্পোজিটার চক্কোত্তি এসেছে মটকার ধুতি পরে, গায়ে আলোয়ান, পৈতেটা দেখা যাচ্ছে। সেই আজ পুরোহিত। মেসিনম্যান নিরঞ্জনও আজ ধুতি পাঞ্জাবী পরে এসেছে। কালিমাখা প্যাণ্ট আর গেঞ্জি পরে অন্যদিন এরা কাজ করে এই প্রেসে তাই ওই নতুন বেশে হঠাৎ যেন চিনতে পারা যায় না। তার উপর বাসন্তী রঙের পোশাকে মেয়েরা কাজ করছে—দেখতে দেখতে অনাদিপ্রসাদের সত্যিই ভালো লাগে।

চক্কোত্তি জানালো, এ পুজো আমরা নিজেদের মধ্য থেকে চাঁদা তুলে করি। দুটো দিনের আনন্দ—প্রেসে আসি অথচ কাজ করতে হয় না।

—তোমাদের বাড়িতে, পাড়ায়ও তো পুজো হয়। সেখানে যাও না।

—পাগল হয়েছেন। বাড়িতে থাকলেই তো সারাক্ষণ শুনতে হবে 'নেই' 'নেই'—শুধু অভাব আর অভিযোগ। এখানে অনেক শান্তি। কবিতারা আসে, নিরঞ্জনরা আসে, বাবুও আসেন—এইতো আমাদের সুখী পরিবার। আমাদের সুখ দুঃখের ভাগ আমরা নিই, আমরা হাসি, আমরা কাঁদি—তখন মনে হয় এ তো আমাদেরই প্রেস।

চক্কোত্তির কথাতেও কবিতারই প্রতিধ্বনি শোনা যায়। কবিতাও বলে,

দুঃখকষ্টের মধ্যেই তো আমরা মানুষ, খানিকটা গা-সওয়া হয়ে গেছে আর খানিকটা ভুলে থাকতে হয় তাইতো 'ঘর' ভালো লাগে না, বাইরে বেরিয়ে প্রাণভরে নিঃশ্বাস নিই।

অনাদিপ্রসাদ জিজ্ঞেস করেছিলেন, তাই বলে তুমি নিজে ঘর বাঁধতে চাও না?

কবিতা উত্তর দিয়েছিল, কি জানি, কখনও ভেবে দেখিনি।

সত্যিই ঘর বাঁধার কথা ভাবেনি, ভাবে না এই কবিতারা, এই মনুয়ারা, সমাজের এরা দুই স্তরের মেয়ে, সামাজিক পরিবেশের আকাশ-পাতাল তফাৎ, কিন্তু দুজনেই ঘরের বাইরে থাকতে চায়। ঘর তাদের কাছে জেলখানা।

অনাদিপ্রসাদ বিস্মিত হয়ে ভাবেন, সবে যৌবরাজ্যে প্রবেশ করেছে যে নবীনারা তারাও যদি নীড় রচনা করার স্বপ্ন না দেখে তবে কিসের স্বপ্ন দেখে তারা? আর যদি স্বপ্নই না থাকে জীবনে তবে কিসের আশায় বেঁচে থাকা?

অশোক জানা এল, সঙ্গে শশধর বোস। অশোকের উচ্ছ্বাস, আরে অনাদি কতক্ষণ? ইনি শশধরবাবু, আমাদের এম. এল. এ, বর্তমানে আমার অতিথি।

শশধর বোসকে দেখেই অনাদিপ্রসাদের মনে পড়ে গেল অশোক জানা এর সম্বন্ধে যে বিশেষণ প্রয়োগ করেছিলেন তা নির্ভুল—সত্যিই লোকটা ক্যাবলা-কান্ত। পরিচয়পর্বের পর অশোক জানা মন্তব্য করে, অনাদি এসেছে ভালই হয়েছে, ওর সঙ্গে পরামর্শ করা যাবে, নরেন মণ্ডল কিছু করার আগেই আপনাকে কোন দলে ঢুকিয়ে দেব। মোটা টাকা পাবেন, তাছাড়া আপনার নিরাপত্তা সেই পার্টিই সামলাবে।

অনাদিপ্রসাদ জিজ্ঞেস করলেন, ব্যাপার কি?

—বলব, বলব। সে এক রোমহর্ষক কাহিনী, শশধরবাবুকে খুন করতে চায় বলে ভয় দেখিয়েছে।

সে কাহিনী কিন্তু আর তখন শোনা হলো না, অঞ্জলি দেবার ডাক পড়েছে। অনাদিপ্রসাদ আপত্তি করেছিলেন, বহুদিন উনি অঞ্জলি দেননি, কিন্তু কবিতা সে কথা শুনল না, হাতে ফুল ধরিয়ে দিয়ে গেল।

সকলের সঙ্গে দাঁড়িয়ে অনাদিপ্রসাদও মন্ত্র উচ্চারণ করলেন, পুষ্পাঞ্জলি দিলেন। মনে পড়ছিল তাঁর প্রথম জীবনের কথা কত শ্রদ্ধা নিয়ে তখন বাগ্‌দেবীর সামনে গিয়ে দাঁড়াতেন। ভক্তিভরে প্রণাম করতেন। সেদিনের সুখস্মৃতি আজকের এই পবিত্র পরিবেশের মধ্যে নতুন করে যেন জেগে উঠল।

সেদিনের অনাদিপ্রসাদের মতো আজকের কবিতা হৃদয়ের সবটুকু ভক্তি উজাড় করে প্রতিমাকে প্রণাম করল—মুখে প্রার্থনা, বুকে আশা—সেও বড় হবে, লেখিকা হবে, তার লেখাও অনাদিপ্রসাদের মতো ছেপে বার হবে।

কবিতা অনাদিপ্রসাদের দিকে ফিরে চাইলো—চোখে জল টলমল করছে, আনন্দের জল; স্বচ্ছ অথচ গভীর দৃষ্টি, যাকে বিশ্লেষণ করা যায় না কিন্তু যা সহজেই অন্যের হৃদয়কে স্পর্শ করে।

## ॥ দশ ॥

বাজনা বাজতে বাজতে যেরকম এক সময় তার ছন্দ, তাল, লয় চরমে ওঠে, ঠিক তেমনি যে কোন অনুষ্ঠান, সে সামাজিক, সাংস্কৃতিক বা পার্বণিক হোক না কেন, তার মত্ততাও সেই রকম কোন না কোন সময়ে শিখরে পৌঁছয়। আবার হয়তো শিখর ছুঁয়ে নেমে আসে। সেদিনের সরস্বতী পূজার বিবিধ বিচিত্র অনুষ্ঠানেও তার ব্যতিক্রম হলো না। মাইকের গান, ঢাকের বাজনা, আলোর রোশনাই, মণ্ডপের চাকচিক্য, ঝলমলে সাজ পরা মেয়ে পুরুষের ভিড়, ভলাণ্টিয়ারদের অকারণ ব্যস্ততা কলকাতা শহরকে মাতিয়ে তুলল। এক এক অঞ্চলে এক এক রকম তার প্রকাশ। যে পাড়ায় অশোক জানার প্রেস, বিকেল থেকে সেখানে দু' দলের মধ্যে বচসা শুরু হয়েছিল কাদের পুজো লোকে ভাল বলছে তাই নিয়ে। প্রথমে কথা কাটাকাটি, ঠাট্টা, বিদ্রূপ, তারপর এক ধাপ চড়ে দলগত নিন্দা, ক্রমে দু' দিকেই দল ভারী হতে থাকে। এ সময় আগুনে ঘিয়ের ইন্ধন যোগায় ব্যক্তিগত আক্রমণ আর তার পাল্টা জবাব।

—টাকার রোয়াব দেখাস না, চাঁদা তোদের বেশী উঠেছে, কারণ তোরা একটা চোরকে প্রেসিডেণ্ট করেছিস।

—মুখ সামলে কথা বলবি, আমাদের প্রেসিডেণ্টের নামে—

—চোরকে চোর বলবো না তো কি ধর্মপুত্র যুধিষ্ঠির বলবো? শালা রিলিফ ফাণ্ডের টাকা মেরে সাত তলা বাড়ি তুলেছে, আমরা ও চোরের পয়সায় লাথি মারি।

—তোরা সবাই শুনলি তো ফট্‌কের কথা? ও শালা আমাদের প্রেসিডেণ্ট তুলে গালাগাল দিয়েছে, আমরা এর বদলা নেব।

ফট্‌কের দলও গর্জে উঠলো, আমরাও কেউ চুড়ি পরে বসে নেই, ঢিলটি ছুঁড়লে পাটকেল খাবি, হালুয়া বার করে ছেড়ে দেব।

ব্যস, আর বাক্‌যুদ্ধের প্রয়োজন হলো না, ফটাস ফটাস সোডার বোতল ফাটতে লাগল। কারা আগে ছুঁড়তে আরম্ভ করল তা বোঝা গেল না, নিমেষের মধ্যে দু' দল রাস্তার দু' দিকে সরে গেল। দুটো পানের দোকান দখল করে একটার পর একটা সোডার বোতল ছুঁড়তে লাগল। বোতল ফাটার আওয়াজ, কাঁচের ঝনঝনানি, আহত নিরীহ পথচারীদের চীৎকার।

খবর পেয়ে লম্বু তার দুই সাকরেদ নিয়ে যখন ঘটনাস্থলে উপস্থিত হলো তখন শ্রাদ্ধ অনেক দূরে গড়িয়েছে। সোডার বোতলে আর শানায়নি, ফট্‌কের বিপরীত পক্ষরা হাতবোমা এনে ফেলে এ দলের অনেককে ঘায়েল করেছে। লম্বুকে দেখে ফটিক যেন হাতে স্বর্গ পেল, প্রথমেই তার করুণ আবেদন, লম্বুদা, আমাদের মেরে ফেললে।

লম্বু সত্যিকারের সেয়ানা। এ রণক্ষেত্রের স্ট্র্যাটেজী বুঝে ফেলতে তার এতটুকু সময় লাগল না। দক্ষ সেনাপতির মতো হুকুম করল, কেটে পড়, তার পরে যা করবার বাতলে দেব।

এই নির্দেশটুকুর জন্যেই যেন ফটিকরা অপেক্ষা করছিল, চকিতের মধ্যে সব ভোঁ ভাঁ পালিয়ে গেল।

সঙ্গে সঙ্গে অন্য পক্ষের বিজয়োল্লাস, যা রে শালারা, ঘরে গিয়ে শুধু চুড়ি নয়, একখানা করে শাড়িও পরিস।

কোরাসে হ্যা হ্যা হ্যা—হাসির হররা।

যুদ্ধ জিতলে সৈন্যরা যেভাবে উল্লাস করে এদেরও সেই আবদার, আমরা ফূর্তি করবো, মদ খাব, শীগগির বোতল নিয়ে এস।

এদের ওপরই দলের ভরসা, সে কারণ দলপতি এদের চটাতে পারে না, কানে কানে ফিসফিস করে বুঝিয়ে বলে, আজ পুজোর দিন আমরা সবাই মদ খাচ্ছি জানলে পাড়ার লোক চটে যাবে। তার চেয়ে তোমরা পার্কের মধ্যে চলে যাও, আমি মাল পাঠিয়ে দিচ্ছি।

অন্যদের জয়ধ্বনি, থ্রি চীয়ার্স ফর আওয়ার সেক্রেটারী ঘোতনদা, হিপ্ হিপ্ হুর্‌রে।

নির্জন পার্কের অন্ধকারে ঘোতন অ্যান্ড পার্টির সান্ধ্য মজলিস জমজমাট। একজনের উক্তি, এ না হলে পুজো, কারণবারি পেটে না পড়লে সবই তো নিরামিষ।

—ক্রেডিট ঘোতনদার, বাস্তুঘুঘুকে প্রেসিডেন্ট না করলে এসব আমাদের কপালে জুটত!

ঘোতন মুচকি হাসে, মাইরি, বাস্তুঘুঘু মাইফেলী লোক, একবারের বেশী দু'বার বলতে হলো না, ছ' বোতল রাম ঘর থেকে বার করে দিল।

সমবেত উচ্ছ্বাস, বেঁচে থাক আমাদের রামভক্ত বাস্তুঘুঘু, ওকে নিয়েই আমরা রামরাজত্ব করবো।

যোগাযোগটা কাকতালীয় কিনা বলা শক্ত। কিন্তু রামরাজত্বের উল্লেখের সঙ্গে সঙ্গে কোথা থেকে লাফাতে লাফাতে এক হনুমান এসে হাজির, সমস্বরে ঘোষণা করল, সর্বনাশ হয়েছে, ঘোতনদা, শীগগির এস, আমাদের প্যান্ডেলে আগুন লাগিয়ে দিয়েছে।

—সে কি রে, আগুন, কারা লাগালো!

—নির্ঘাত ঐ ফট্‌কের দল।

—তোরা ঠেকাতে পারলি না?

—প্যাণ্ডেলে তো শুধু বাচ্চাগুলো খেলা করছিল, তোমরা এখানে, আমরা ক্লাব ঘরে বসে তাস খেলছি—

—চল, চল—

টলতে টলতে সৈনিকরা পুজোর মণ্ডপে এসে হাজির। দাউ দাউ করে আগুন জ্বলছে। ইলেকট্রিকের ফিটিংগুলো দাম দাম করে ফাটছে, চারদিকে লোকজন জড়ো হয়েছে, বালতি বালতি জল ছুঁড়ছে আগুন লক্ষ্য করে, যাতে না আশপাশের বাড়িগুলোতেও আগুন ছড়িয়ে পড়ে, সরস্বতী প্রতিমা পুড়ে গিয়ে রূপান্তরিত হয়েছে বীভৎস কালীমূর্তিতে।

ইতিমধ্যে বাস্তুঘুঘুও এসে পড়েছে। বেঁটে মোটা গোলগাল চেহারা, মুখখানা জলহস্তীর মত। জোড়া ভুরু, কান দুটো দোমড়ান। রেগে ফেটে পড়ে, ছি, ছি, মুখে চুনকালি দিয়ে দিলে, আর তোমরা মাল খেয়ে পড়ে আছ! ওদের দলের ছেলেরা কত সিন্‌সিয়ার। তোমরা পটকা ফাটিয়েছ, প্যাণ্ডেল পুড়িয়ে ওরা তার শোধ তুলল, যেরকম করে পার তোমরা গিয়ে ওদের প্যাণ্ডেল পুড়িয়ে দিয়ে এসো, যত খরচ লাগে আমি দেবো। তা যদি না পার, আমার বাড়ির ত্রিসীমানায় এস না। তোমাদের মতো অপদার্থদের আমি মুখ দেখতে চাই না।

অপমানিত সেনাপতি ঘোতন তাল ঠুকে উঠে দাঁড়াল। চীৎকার করে স্লোগান দিল, 'এ লড়াই জেদের লড়াই'।

মত্ত সৈনিকদের আস্ফালন, 'এ লড়াই লড়তে হবে, জিততে হবে।'

মুখে আস্ফালন করলেও সমরক্ষেত্রে গিয়ে ঘোতনরা খুব সুবিধে করতে পারল না। দেখল—লম্বুর দল আগে থেকে তৈরি হয়ে আছে। পুজো মণ্ডপের চারদিকে তাদের সতর্ক পাহারা। কয়েক জনের হাতে লাঠি, জামার তলায় লুকোন ছোরা আছে, এক ধারে সোডার বোতল সুসংরক্ষিত। হয়তো প্রসাদের ঝুড়ির নীচে তাজা হাতবোমাগুলো চাপা দিয়ে রেখেছে।

কিছুটা দূর থেকেই ঘোতন চেঁচিয়ে জিজ্ঞেস করল, ফট্‌কে কোথায়?

—এখানে নেই।

—আমরা তাকে খুঁজছি।

—কেন?

—আমাদের মণ্ডপে ও শালা আগুন লাগিয়েছে।

—বাজে মুখখারাপ ক'রো না। কম পয়সায় ইলেকট্রিক ওয়্যারিং করেছিলে, তার থেকে নিশ্চয় আগুন লেগেছে। আমরা কারুর ক্ষতি করি না।

ঘোতন শাসায়, ঠিক আছে, আমরাও দেখে নেব, ধড়ের উপর মুণ্ডু ওর থাকে কি না।

শুয়োরের মতো ঘোঁত ঘোঁত করতে করতে ওরা সরে গেল। সঙ্গে সঙ্গে লম্বুদের দলের টিট্‌কিরি, চুড়ি শাড়িতে শানাবে না দিদি, তোমরা গিয়ে বোরখা পরো।

হি হি হি—অশ্লীল হাসির তরঙ্গ।

সত্যিই ফটিক পুজোর মণ্ডপে ছিল না। লম্বু তাকে নিয়ে গিয়েছিল অশোক জানার প্রেসে। বলেছিল, অশোকদা, আজকের রাতটার মতো এ ছোঁড়াটা আপনার এখানে থাকবে। অশোক জানা জানতে চেয়েছিল, কেন রে, কি হয়েছে?

—ঘোতনদের প্যাণ্ডেলে আগুন লেগেছে না!

—সে কি, কখন?

——এই তো, পুড়ে সব ছাই। ব্যাটাদের রাগ এই ফট্‌কের উপর। আজকের রাতটা গা ঢাকা দিয়ে থাকুক, কালকে সব ঠিক হয়ে যাবে।

অশোক জানার চোখে কৌতূহল, বলিস কি রে, বাস্তুঘুঘুর চুরির পয়সার প্যাণ্ডেল পুড়ে গেল। জানিস অনাদি, সে যা চীজ! আসামী ধরতে না পারলে ভগবানের নামে ফৌজদারী মামলা ঠুকে ভদ্রলোককে জেল খাটিয়ে ছাড়বে।

অনাদিপ্রসাদের প্রশ্ন, ভদ্রলোকের আসল নামটা কি?

—কেউ তার খবর রাখে না, বাস্তুঘুঘু বললেই লোকে এক ডাকে চেনে।

লম্বু ডাকে, চলুন না অশোকদা, মজা দেখবেন, ঘোতনদের বিষ দাঁত ভেঙ্গে দিয়েছি।

অশোক জানার ছেলেমানুষের মতো উৎসাহ, চলুন শশধরবাবু, চলো হে অনাদি, একবার ঘুরে আসি।

অনাদিপ্রসাদ হাতঘড়ি দেখে বলেন, না, আজ থাক। আমাকে একবার শ্বশুর বাড়ি যেতে হবে।

—এই বুড়ো বয়সে কেউ শ্বশুর বাড়ি যায় না, বউ লজ্জা পাবে।

—না, না, ওখানে একটা কাজ আছে।

—ঠিক আছে বাবা, তোমাকে তো আর সারা সন্ধ্যে ধরে রাখছি না, ওইখানটা হয়ে চলে যেও।

বাস্তুঘুঘু যেই হোক, তার ক্লাবের ভস্মীভূত পুজোর মণ্ডপ দেখে অনাদি-প্রসাদের মন খারাপ হয়ে গেল। পোড়া বাঁশ, পোড়া কাপড়, হতশ্রী পোড়া প্রতিমা।

শ্মশানের মতো পোড়া আর রিক্ত। চারদিকে লোকজনের ভিড়, নিজেদের

মধ্যে বচসা, সেখানেও রেষারেষি।

অনাদিপ্রসাদ মন্তব্য না করে পারলেন না, ছি, ছি, নিজেদের মধ্যে ঝগড়া করে একটা পুজোর মণ্ডপ পুড়িয়ে দিল, এরা কারা!

অশোক জানা হি হি করে হাসে, মা সরস্বতীর ভক্ত, সকলেই প্রায় ছাত্র, অবশ্য অনেকেই ঝুনো নারকোল, একই ক্লাসে অনেক বছর আছে।

লম্বু খুশিতে ডগমগ করে, ছোঁড়াগুলোর মুখ দেখুন, শুকিয়ে আমসি। কি যে করবে বুঝে উঠতে পারছে না।

—তোদের পুজোর কোন ক্ষতি করবে না তো?

—চেষ্টা করেছিল, কিন্তু আমাদের তৈরী দেখে ল্যাজ গুটিয়ে পালিয়ে এসেছে।

—তা হলে?

—হাওয়া থমথমে, ওরাও মতলব আঁটছে, আমাদের চরও লাগিয়ে রেখেছি। দেখা যাক শেষ পর্যন্ত কি হয়।

দু' পক্ষই যখন দ্বিতীয় দফা যুদ্ধের জন্য প্রস্তুত হচ্ছে এমন সময় সন্ধ্যার আঁধারে গা ঢাকা দিয়ে একটা পাতলা লোক ফটিকের বাড়ির দরজায় কড়া নাড়ল।

ভেতর থেকে নারীকণ্ঠের প্রশ্ন, কে?

আগন্তুকের জিজ্ঞাসা, ফট্‌কে আছে?

—বাড়িতে নেই।

—ওর বাবা আছেন?

—শরীরটা ভাল নেই শুয়ে আছেন।

—একবার আসতে বলুন, বিশেষ দরকার আছে।

—আপনি কে?

—এই পাড়ারই একজন।

কিছুক্ষণের মধ্যে ফটিকের অসুস্থ বাবা দরজা খুলে বাইরে এসে দাঁড়ালেন। ভদ্রলোক সরকারী কেরানী, নিরীহ ছাপোষা মানুষ।

আগন্তুক কঠিন স্বরে বলে, আপনার ছেলে তো বেশ লায়েক হয়েছে, লম্বুর সাকরেদ, কোথায় লুকিয়ে আছে, তাকে বেরতে বলুন।

ফটিকের বাবা ত্রস্ত হন, কেন কি হয়েছে, ফটিক কি করেছে?

—বাঃ, চমৎকার! কিছুই জানেন না! বলুন ফটিক কোথায়?

—বিশ্বাস করুন, আমি কিছু জানি না।

আগন্তুক ফটাস করে এক চড় মারে ভদ্রলোকের গালে, বলুন কোথায়?

অকারণে চড় খেয়ে ফটিকের বাবাও রুখে ওঠেন, আগন্তুকের শার্টের কলারটা ধরে জিজ্ঞেস করেন, আমাকে মারলেন কেন?

—বেশ করেছি মেরেছি, আবার মারব। আগন্তুক কিন্তু আর সময় দিল না, ক্ষিপ্র হস্তে জামার তলা থেকে ছোরা বার করে চালিয়ে দিল ভদ্রলোকের পেটে।

আর্তনাদ করে ফটিকের বাবা রাস্তার উপর পড়ে গেলেন। অবিচলিত আগন্তুকের হিংস্র গর্জন, মর শালা, মর, ফট্‌কেকে কোথায় লুকিয়ে রাখবি, তোর মুখে আগুন দিতে ব্যাটা বেরবে না। তখন ওকেও খতম করবো।

ফটিকের বাবার চীৎকার শুনে লোকজন জড়ো হবার আগেই আগন্তুক উধাও হয়ে গেল। ভীড় আর তখন পুজোর মণ্ডপে নয়, ফটিকদের বাড়ির রাস্তায়। ফটিকের বাবাকে বেশিক্ষণ কষ্ট পেতে হয়নি, আঘাতটা গুরুতর রকমের ছিল, তাই অল্প সময়ের মধ্যেই প্রাণ বেরিয়ে গেল।

একই পাড়ায় একটি প্রতিমা অগ্নিদগ্ধ হলো আর একটি শোচনীয় হত্যাকাণ্ড। আবার হইচই, আবার চীৎকার। পুলিস ডাক। প্রতিহিংসা চাই। মৃতের পরিবারবর্গের বুকফাটা কান্না। জনতার হুমকি। ফটিকের বন্ধুদের আস্ফালন। ন্যায়-অন্যায়, ভাল-মন্দ, সুখ-দুঃখ, জীবন-মৃত্যু, সব কিছু নিয়েই চুটকী আলোচনা। কথা বলতে হয় সবাই বলছে, শুনতে হয় সবাই শুনছে, কিন্তু কারুরই বোধ হয় হৃদয়স্পর্শ করছে না। এ যেন পথ-নাটকের একটা দৃশ্য, জীবনের অনুকরণ, কিন্তু জীবন নয়।

শুধু একজন কিছুতেই এই পরিস্থিতিটাকে স্বীকার করে নিতে পারলেন না, তিনি অনাদিপ্রসাদ। তাঁর কাছে মনে হলো আজকের পঙ্কিল সমাজ, চরিত্রহীন যুবক, মেরুদণ্ডহীন জনতা তাঁর শ্বাসরোধ করে মারছে। এই বর্বর সমাজের তিনি একজন বাসিন্দা, অথচ লেখার পাতায় তিনি বড় বড় ফতোয়া জারি করেন যার সঙ্গে আজকের জীবনের কোন সম্পর্ক নেই, যা বাস্তব তা হলো ফটিকের বাবা খুন হয়েছেন, ঈর্ষা আর দলাদলির বলি। বেঁচে থাকতে তাঁকে নিয়ে পাড়ার লোক মাথা ঘামাত না, কিন্তু আজ থেকে ঘামাবে। রাজনৈতিক দলেরা শকুনের মতো আকাশে পাক খাচ্ছে। নজর ভাগাড়ের দিকে, যদি ঐ মৃতদেহটাকে কাঁধে তুলে হরিনামের বদলে শ্লোগান দিতে দিতে রাজভবন পর্যন্ত যাওয়া যায়, কে বলতে পারে জনতার চাপে হয়তো সরকার হুমড়ি খেয়ে পড়বে, তখন ঠিকমত দর কষাকষি করতে পারলে হয়তো বসে পড়া যাবে মন্ত্রীর গদীতে।

ফটিকের বন্ধুরাও কোনদিন তার বাবাকে নিয়ে মাথা ঘামায়নি, কিন্তু আজ তো ভদ্রলোক শহীদ হয়ে গেছেন, অতএব তাঁকে নিয়ে মাতামাতি করার একটা সুযোগ পাওয়া গেল। চোখের বদলে চোখ, নখের বদলে নখ, খুনের বদলে খুন। অতএব আর একটা খুনের জমি প্রস্তুত।

অনাদিপ্রসাদের মনে হলো তা হলে নিরাপত্তা কোথায়, যে-কোন মুহূর্তেই

তো তিনি আর একজনের প্রয়োজনের বলি হতে পারেন। স্বাধীনতার বিশ বছরে এই কি আমাদের প্রাপ্তি? অনিয়ম, হিংসা, অত্যাচার। তবে কেন বিশ্বের দরবারে আমরা মিথ্যে বড়াই করে মরি, আমাদের পথ অহিংস, কেন মিথ্যে তথাগত বুদ্ধের নাম উচ্চারণ করে তাঁকে কলুষিত করি।

অশোক জানা একবার জিজ্ঞেস করল, কি রে, তুই শ্বশুর বাড়ি যাবি না?

অনাদিপ্রসাদ তখনও রাগে ফুলছেন, না, আমি এর শেষ দেখতে চাই।

শশধর বোস এম. এল. এ-র দার্শনিক উক্তি, শেষ নাহি যে শেষ কথা কে বলবে?

থানা থেকে লোক এল। খাতায় জবানবন্দী লিখল, দু'জন পুলিস বসিয়ে দিয়ে গেল পাড়ায় যাতে না রাত্রে আবার কোন গোলমাল হয়।

—দু'জনে কি করবে মশাই? আরও লোক দিন।

থানার অফিসারের অমায়িক উত্তর, কতো জায়গায় লোক দেব স্যার, সারা কলকাতায় আজ পুজো। চুরি ছিনতাই, রাহাজানি, পকেটমার, আরও কত রকমের কেস, যেখানে যেখানে পারছি লোক বসিয়ে দিচ্ছি, কিন্তু আমাদেরও তো শক্তির একটা সীমা আছে. আপনাদের এখানে লোক দিলাম মার্ডার কেস বলে, অন্যদের চেয়ে প্রেফারেন্স।

পাড়ার লোকেরা গর্ববোধ না করে পারল না, পুলিসকেও তারা ভাবিয়ে দিয়েছে, একেবারে নরহত্যা, সোজা কথা নয়।

ভিড়ের মধ্যে অনাদিপ্রসাদ একজনকে আবিষ্কার করলেন, আরে মশাই, আপনাকে তো আমি চিনি।

লোকটি এক চোখ টিপে বলল, কোন পাড়ায় দেখা হয়েছিল দাদু? তোমার চেহারাটা তো খুব মনে করতে পারছি না।

অনাদিপ্রসাদ মনে করিয়ে দেন, কলেজ স্ট্রীটের বই পাড়ায়, রুটি বলে একটা ঝোলা আমার হাতে ধরিয়ে দিয়েছিলেন, যার জন্যে পুলিস আমায় থানায় নিয়ে গেল।

লোকটা হই হই করে হাসল, ও, বুঝতে পেরেছি। আপনি তো ভ্যাবাগঙ্গারাম দি গ্রেট, রুটি মানে বোমা, তাও বোঝেন না? আপনার পেশাটা কি দাদু? নিশ্চয় কোন সরকারী দপ্তরে কাজ করেন যেখানে বুদ্ধি খরচ করতে হয় না।

—আপনার নামটা জানতে পারি কি?

—আমার খান সাতেক নাম আছে, তবে বর্তমানে যেটায় পরিচিত তা হলো ঝুনুদা।

—পেশা?

—যখন যেমন তখন তেমন। এখন একটা সাংস্কৃতিক ক্লাব আছে, এই নিন

আমার ঠিকানা, একদিন আসবেন সব বুঝিয়ে দেব।

অনাদিপ্রসাদ চোখ ছোট করে ঝুনুদার দিকে তাকান, এ খুনের ব্যাপারে আপনি কিছু জানেন?

ভদ্রলোক নীচু গলায় বলে, খুব জানি, কে খুন করেছে তাও জানি।

—কে?

—আমাকে অতো বোকা ভাববেন না, নামটি বলেছি কি আমি খুন হয়ে যাব, কি দরকার বাবা ঝামেলায় গিয়ে, যে খুন হয়েছে সে তো বেঁচে গেছে। তাকে আর র‍্যাশানের দোকানে গিয়ে ধর্না দিতে হবে না, চাকরি রাখার জন্যে অফিসারের বউ-এর উমেদারি করতে হবে না, ছেলের লেখাপড়ার জন্যে মাষ্টারদের পায়ে তেল দিতে হবে না। আজকের দিনে বেঁচে থাকাটাই তো পাপ, মরতে পারলেই পুণ্য। কিন্তু আপনার নামটা তো বললেন না।

—অনাদিপ্রসাদ।

—কি করেন?

—বই লিখি।

—স্রেফ টেকস্‌ট্‌ বই লিখুন, টাকায় টাকা লাভ, এর চেয়ে মুনাফা আর কোন ব্যবসাতে নেই।

অনাদিপ্রসাদ সংশোধন করে দেন, আমি গল্প, উপন্যাস লিখি।

—তাও চলবে। তবে পর্নোগ্রাফি নিয়ে লিখতে হবে, সাহিত্যের নামে ঐ একটা জিনিসই এদেশে চলে, আট থেকে আশী সবাই লুকিয়ে চুরিয়ে ঐ নোংরা সাহিত্যের চাট্‌নী পড়ে, অচিরে আপনিও এপাড়ায় বাস্তুঘুঘুর মতো বিশাল ফ্ল্যাট হাঁকিয়ে বসবেন।

অনাদিপ্রসাদ অশোক জানার কাছ থেকে হাঁফ ছাড়বার জন্যে প্রেসে ফিরে এসেছিলেন, ভেবেছিলেন অল্পক্ষণ জিরিয়ে নিয়ে শালাজের ভাবী পুত্রবধূকে দেখতে শ্বশুরবাড়ি যাবেন। কিন্তু তা সম্ভব হলো না। পাড়ায় আবার উত্তেজনা শোনা গেল, কর্মরত পুলিসের একজনকে পাওয়া যাচ্ছে না। এ যে মারাত্মক অপরাধ, পুলিসের লোককে গুম্‌ করা মানে পাড়ার লোক নাস্তানাবুদ হয়ে যাবে।

অশোক জানা ভয়ে ভয়ে জিজ্ঞেস করে, তাহলে কি হবে অনাদি?

—ভয় করিস না, আমি তোর সঙ্গে আছি, দেখা যাক না শেষ পর্যন্ত কি হয়।

—প্যান্ডেলে আগুন, একজন খুন, তারপর পুলিস গায়েব। সত্যি করে বল অশোক, আমরা কি সভ্যসমাজে বাস করছি?

অশোক জানা উত্তর দিতে পারে না। তারও মনে ঐ একই প্রশ্ন।

## ॥ এগারো ॥

লম্বুদের পাড়ার উত্তেজনার ব্যারোমিটারের পারা সবচেয়ে উঁচুতে উঠেছিল ফটিকের বাবার মৃত্যুকে কেন্দ্র করে। কিন্তু তার পর থেকেই নামতে শুরু করেছে, ঠাণ্ডায় নয়, ভয়ে। এ ভয় সকলেরই। খুনের বদলে খুন হওয়াও যেরকম স্বাভাবিক, তেমনি স্বাভাবিক কর্মরত পুলিসকে গুম করা। এর ফল বিষময়। পুলিসের কুনজর এ পাড়ার সব ক'জন পাণ্ডার ওপরই পড়বে। যাদের নাম ইতিমধ্যেই থানার ডায়েরীতে লেখা হয়ে আছে, ভোর না হতেই তাদের সবাইকে ধরে নিয়ে যাবে। হয়তো জামিনেও ছাড়বে না, মিছিমিছি কতদিনের দুর্ভোগ, কে বলতে পারে।

সমাধানের একটা পথ খুঁজে বার করার জন্যে দু' দলেরই নেতার শীর্ষসম্মেলন বসল। পার্কের এক কোণায়। লম্বু আর ঘোতন।

ঘোতনের আকুতি, বিশ্বাস কর লম্বু, আমরা ফটিকের বাবাকে খুন করিনি। যতই দলাদলি রাগারাগি আমরা করি না কেন, তাই বলে একটা মানুষকে আমরা মেরে ফেলবো? বাড়িতে মুরগি কাটতে বললে আমি পারি না।

লম্বুর প্রশ্ন, তা হলে মারল কে?

—তা বলতে পারছি না, তবে আমরা নই।

—কে মারার হুকুম দিয়েছে তা আমি জানি।

—সে তো আমিও জানি।

দু'জনেই দু'জনের চোখের দিকে তাকাল, বুঝল তারা দু'জনে একই লোককে সন্দেহ করছে, কিন্তু মুখে বাস্তুঘুঘুর নামটা উচ্চারণ করল না।

ঘোতনের বক্তব্য, জানিস তো মানুষটাকে, একটা শয়তান, যত নোংরা কাজ আমাদের দিয়ে করায়, আবার ইচ্ছে করেই আমাদেরই পুলিসে ধরিয়ে দেয়। কে জানে, ও-ই হয়তো পুলিসটাকে গুম করেছে, যাতে আমরা বিপদে পড়ি।

—তা হলে উপায়?

—যেরকম করে হোক পুলিসটাকে খুঁজে বের করতে হবে, পাড়ার প্রত্যেক বাড়িতে আমরা হানা দেব; এখন আর শত্রুতা করলে চলবে না, আমরা বন্ধু।

বিপদের মুখে পড়ে দু' দলে ভাব হয়ে গেল। দিকে দিকে ছেলেরা বেরিয়ে পড়লো নিরুদ্দিষ্ট পুলিসের খোঁজে। রাত্রি ক্রমশ গভীর হচ্ছে, কিন্তু পাড়ার

কারুর চোখে ঘুম নেই। সকলেই ত্রস্ত, চোখে মুখে উৎকণ্ঠা। একটা অজানা আশঙ্কায় দরজা বন্ধ করে ভয়ে ভয়ে আলো জ্বালিয়ে সকলে বসে আছে।

হঠাৎ একটি ছেলে এসে ফিসফিস করে লম্বুকে জানাল, মনে হচ্ছে মতিদের বস্তিতে কেউ ঢুকেছে।

—কি করে জানলি?

—কানাঘুষো শুনছিলাম। তা ছাড়া অন্য পুলিসটাকে জেরা করে জানলাম, ঘণ্টা দুই আগে মুখে বসন্তর দাগওয়ালা মাথায় বড় চুল—

লম্বু তখনই চিনতে পারল, কে, চীনে?

—আমারও তাই মনে হচ্ছে, পুলিস দুটোর সঙ্গে গল্প করছিল, ওরই সঙ্গে একজন যায়, সে-ই আর ফেরেনি।

লম্বুর মুখে চিন্তার রেখা ফুটে উঠলো, চুপ, এখন আর এ কথা কাউকে বলিস না। আমি নিজে একবার খবর করে আসছি। ইচ্ছে করলেও লম্বুর মতো দলপতিদের দল ছেড়ে একলা কোথাও যাওয়া মুশকিল। কারণ, সঙ্গে সঙ্গে সাকরেদরাও চলবে। অগত্যা লম্বুকে মিথ্যার আশ্রয় নিতে হয়। অশোক জানা আর অনাদিপ্রসাদকে উদ্দেশ করে বলে, দাদারা একটু আমার সঙ্গে আসুন, পরামর্শ করবার আছে।

অন্যদের বলে, তোরা এখানে অপেক্ষা কর, কোথাও যাবি না, আমরা আসছি।

লম্বুর সঙ্গে চলতে চলতে অশোক জানা একবার জিজ্ঞেস করেছিল, কি হয়েছে লম্বু? আমরা এখন কোথায় যাচ্ছি?

—কথা বলবেন না, সীরিয়াস ব্যাপার, চুপ।

বড় রাস্তা পার হয়ে একটা পোড়ো জমির ভেতর দিয়ে শর্টকাট করে তারা গিয়ে পেঁছিল একটা বস্তির সামনে। জায়গাটা ফাঁকার মধ্যে, আশেপাশে খানকয়েক দোকানঘর ছাড়া আর কোন পাকাবাড়ি নেই। পাড়ার উত্তেজনা কিন্তু এ পল্লীতে এসে পেঁছয়নি। প্রায় অন্ধকার, বোধ হয় সকলেই ঘুমিয়ে পড়েছে, শুধু কোণের ঘরে একটা বাতি জ্বলছে। নিষ্কম্প শিখা, বোধহয় হ্যারিকেনের আলো।

লম্বু দ্রুত পায়ে এগিয়ে গেল। বন্ধ দরজার সামনে দাঁড়িয়ে চাপা গলায় ডাকল, মতি, মতি।

ভেতর থেকে একটি মেয়ের গলা শোনা যায়, কে?

—আমি লম্বু।

—এখন হবে না, ঘরে লোক আছে।

লম্বুর অনুনয়, সেজন্যে নয়, তুই একবার বাইরে আয়, খুব দরকার আছে।

একটু বাদে দরজা খুলে মেয়েটা বেরিয়ে এলো। কপালে কাঁচপোকার টিপটা জ্বলজ্বল করছে, এক মুখ পান, হাতে একটা জ্বলন্ত বিড়ি। দেখলেই বোঝা যায় নেশা করেছে প্রচুর, কোনরকমে দরজায় হেলান দিয়ে দাঁড়াল।

জিজ্ঞেস করলো, কি রে, কি হয়েছে?

—ঘরে কে আছে?

—কি জানি। চীনের সঙ্গে এলো, এই তো কিছুক্ষণ আগে। ব্যাটা খুব নেশা করতে পারে, আমাকেও খাইয়েছে, নিজেও খেয়েছে।

—চীনে কোথায়?

—সে ছোঁড়া দালালির পয়সা নিয়ে পালিয়েছে।

দূরে অনাদিপ্রসাদদের দাঁড়িয়ে থাকতে দেখে লম্বুকে জিজ্ঞেস করল, ওরা কারা?

—আমার বন্ধু।

মতি হেসে অনাদিপ্রসাদদের দিকে তাকিয়ে হাত নাড়ে, আজকে হবে না, কাল আসবেন। ভাল মাল নিয়ে আসবেন; পয়সা কম নেবো।

লম্বু ধমকায়, আঃ চুপ কর, কাকে কি বলছিস!

মতি অকপটে স্বীকার করে, বেশি মদ খেয়েছি রে লম্বু, ভাল করে তাকাতে পারছি না, ঘরে গিয়ে একটু শুয়ে পড়ি।

—শোন, তোর ঘরে যে আছে সেটা পুলিসের লোক।

মতি চমকে ওঠে, পুলিস! সে কি রে!

—চীনে তোকে বলেনি?

—কই, না। তারপর একটু কি ভেবে নিয়ে বলে, লোকটার গায়ে চীনের জামা কাপড় ছিল, সঙ্গে একটা পোঁটলা, দেখ তো লম্বু ওর মধ্যে পুলিসের জামা কাপড়গুলো লুকিয়ে রেখেছে কিনা।

লম্বুর পিছন পিছন অশোক জানারাও মতির ঘরে গিয়ে ঢুকল। দেখল একটা লোক বেহুঁশ অবস্থায় উপুড় হয়ে চৌকির উপর পড়ে আছে, গায়ে জামা কাপড়ের কোন ঠিক নেই। অনেকগুলো খালি মদের বোতল, চারদিকে সিগারেটের ছাই ছড়ানো, ঘরের মধ্যে একটা দুর্গন্ধ। পোঁটলার ভেতর থেকে পুলিসের ড্রেসই বেরোল।

মতি সাপ দেখার মতো শিউরে ওঠে, এ জানলে মানুষটাকে আমি কিছুতেই ঢুকতে দিতাম না, হুঁশ ফিরে এলেই ব্যাটা আমাকে হাজতে দেবে, চীনে ছোঁড়াটা বড় হারামী।

লম্বু থামিয়ে দেয়, চুপ, বাজে বক বক করিস না, একে আমি নিয়ে যাচ্ছি, বলবো রাস্তার ধার থেকে তুলে এনেছি। এঁরা গণ্যমান্য লোক, আমার সাক্ষী দেবেন। কিন্তু খবরদার, তুই কারুর কাছে স্বীকার করবি না লোকটা এখানে

রাত কাটিয়েছে। তা হলে তোর হাতে হাতকড়া পড়বে।

আর কাউকে কোন কথা বলার সুযোগ না দিয়ে লোকটাকে কাঁধে ফেলে লম্বু হন হন করে মতিদের বস্তি থেকে বেরিয়ে এল।

অশোক জানা কৌতূহল দমন করতে পারে না, মতি মেয়েটা কে লম্বু?

—মেয়েটা ভাল, দু'তিনটে বাবুর বাড়িতে ঠিকে ঝি-এর কাজ করে, আর রাত্তির বেলা...

—এই ব্যবসা।

—সে যাই বলুন, মেয়েটার একটাই দোষ, মদের নেশা। ছোটবেলা থেকে অভ্যেস, ছাড়তে পারেনি। নিজের রোজগারে মদ কিনতে পারে না, তাই—

একটু থেমে লম্বু আবার বলে, কিন্তু মেয়েটা ভাল, দিলটা বড়, পরে একদিন ওর কথা বলবো। দোহাই অশোকদা ও মেয়েটাকে আর এর মধ্যে জড়াবেন না।

মত্ত হলেও জ্যান্ত পুলিস ফিরে পাওয়ায় পাড়ার লোকদের ঘাম দিয়ে যেন জ্বর ছাড়ল। যাক্, তাহলে আর ভাবনা নেই, পাড়াসুদ্ধু সবাইকে থানায় গিয়ে হাজিরা দিতে হবে না।

ভোর না হতেই থানা থেকে অফিসার এসে হাজির, সঙ্গে দলবল। পুলিস গুম হবার খবর পেয়েই তিনি ছুটতে ছুটতে আসছেন, সেই অনুপাতে মেজাজ।

—এসব কি ব্যাপার? আপনাদের সেফ্‌টির জন্য পুলিসের ডিউটি দিয়ে গেলাম, আর তাকেই আপনারা গুম করে ফেলেছেন? শিগগীরি বার করুন, নয়তো এই লিস্ট সঙ্গে করে নিয়ে এসেছি, এ পাড়ার যত অ্যান্টিসোশ্যাল এলিমেন্ট সবাইকে ধরে নিয়ে যাব। চিরুনী দিয়ে আঁচড়ে মেয়েরা যেমন মাথার ময়লা পরিষ্কার করে তেমনি করে এ পাড়ার ঠগ্‌বাজ গুন্ডাগুলোকে আঁচড়ে বার করে নেব। কোথায় সব মাস্তানরা, লম্বু, ঘোতন, দেখি চাঁদ বদনগুলো।

পুলিস সাহেব কিন্তু আশ্চর্য হলেন, এত তর্জন-গর্জনেও পাড়ার লোক-গুলো শান্ত হয়ে দাঁড়িয়ে আছে। কৌতূহলী দৃষ্টিতে তাঁরই দিকে তাকিয়ে ঠিক যেন তামাশা দেখছে।

ভদ্রলোক চেঁচালেন, কই, আপনারা কথা বলছেন না কেন?

একক কণ্ঠে উত্তর দিলেন অনাদিপ্রসাদ, বলবার কিছুই নেই বলে!

—তার মানে?

—আসুন আমার সঙ্গে।

লম্বুরাও সঙ্গে আসতে চেয়েছিল, অনাদিপ্রসাদ বাধা দিলেন, একটু পরে। ভদ্রলোককে আমি ব্যাপারটা বুঝিয়ে দিচ্ছি।

সামনেই একজনের বাড়ির বৈঠকখানায় মাতাল পুলিসটিকে শুইয়ে রাখা হয়েছিল। সেই ঘরে নিয়ে গিয়ে অনাদিপ্রসাদ অফিসারকে বললেন, মিথ্যে চেঁচামেচি করবেন না, ঐ দেখুন আপনার লোক, কেউ তাকে গুম করেনি, নিজেই মদ খেয়ে—

অফিসার তখনও স্বীকার করতে চান না, নিশ্চয় পাড়ার বদ্ ছেলেরা ভুলিয়ে-ভালিয়ে আমাদের বে-ইজ্জত করবার জন্যে ওকে মদ খাইয়েছে। অনাদিপ্রসাদ হাসলেন, হয়তো আপনার কথা বিশ্বাস করতাম, যদি না ঐ লোকটিকে তুলে আনতে হতো একটি মেয়েমানুষের আস্তানা থেকে।

—কি বলছেন!

—ট্রুথ ইজ স্ট্রেঞ্জার দ্যান ফিকশান।

এইবার পুলিস সাহেব ভয় পান, এসব জানাজানি হয়ে গেলে লোকটার যে চাকরি যাবে, বেচারী গরীব মানুষ।

—সে কথা পাড়ার লোকদের বুঝিয়ে বলবেন, হয়তো তারাও চাইবে না একটা লোকের চাকরি যায়। জীবনের প্রতিটি ক্ষেত্রে মিথ্যের সঙ্গে আপোস করে থাকতে হচ্ছে, এঁরাও হয়তো থাকবেন। আপনার কথামত সব ব্যাপারটাই ধামাচাপা দিয়ে দেবেন। আমার ধাতে ঠিক এগুলো সয় না, তাই আগেভাগেই এখান থেকে সরে পড়ছি, পাছে মিথ্যে সাক্ষী দিতে হয়।

অনাদিপ্রসাদ হন হন করে বেরিয়ে গেলেন। অফিসার ভদ্রলোক পিছন থেকে ডাকলেন, শুনুন, আমার কথা শুনে যান।

সে ডাকে অনাদিপ্রসাদ সাড়া দিলেন না দেখে অন্যদের জিজ্ঞেস করলেন, ও ভদ্রলোক কে?

ভীড় ঠেলে অনাদিপ্রসাদ ফাঁকা জায়গায় বেরিয়ে এলেন। একবারও ফিরে তাকালেন না। এগিয়ে চললেন বরাবর সামনের দিকে। অশোক জানা পেছন থেকে ডাকবার চেষ্টা করেছিল, কিন্তু অনাদিপ্রসাদ কোন সাড়া দেননি। এই অসহ্য পরিবেশটা তিনি অতিক্রম করে যেতে চান। তাই এই চলা।

যদিও রাত্রি অনেক তবু শহর অন্ধকার নয়, রাস্তার আলোর সঙ্গে আজ যোগ দিয়েছে বিভিন্ন পূজা প্যান্ডেলের রোশনাই। শহর ঘুমিয়েও পড়েনি; কারণ, প্যান্ডেলের প্রতিমা আগলাতে প্রত্যেক পাড়ায় ছেলেরা বসে গল্প করছে, তাস খেলছে। এ তাসখেলা সব জায়গায় নিরামিষ নয়, কোথাও কোথাও পয়সার লেনদেনও আছে। পাড়ার চায়ের দোকানের ছোঁড়াটাকে জাগিয়ে রাখা হয়েছে যাতে ভলান্টিয়াররা চা বলে চেঁচালেই ভাঁড়ে গরম চা পায়। এ রাত্রে চায়ের দোকান খুলে রাখাটা বাধ্যতামূলক, নয়তো সে পাড়ায় আর চায়ের দোকান চালিয়ে করে খেতে হবে না। গরম চায়ের সঙ্গে অফুরন্ত সিগারেট। রাত্রি বলে মাইকের হিন্দী গান বন্ধ থাকলেও সারা দিন শুনে শুনে ছেলেরা

অনেকটা রপ্ত করে নিয়েছে। মাঝে মাঝেই তাদের ঐকতান শোনা যায়। যে ছেলেটা কোণায় বসে ঘুমে ঢুলতে থাকে অন্যরা তাকে জোর করে তুলে দেয় ওদের গানের সঙ্গে টুইস্ট নাচ করার জন্যে। ঘুমও পালায়, হাসির হররাও ছোটে। সংস্কৃতিবিহীন বাসরঘরের অসভ্যতাও লজ্জা পায় এই বারোয়ারী পুজোর স্বেচ্ছাসেবকদের বেহায়াপনার কাছে।

তবুও, মাটির প্রতিমাকে বসে থাকতে হয়, লজ্জায় মাটিতে মিশিয়ে যেতে পারলে বোধহয় শান্তি পেত, কিন্তু উপায় নেই, গঙ্গায় বিসর্জনের জন্যে আরও কয়েক ঘণ্টা এই অত্যাচার সহ্য করতে হবে।

অনাদিপ্রসাদ জোরে জোরে পা ফেলে হাঁটছেন। এই প্যান্ডেল আর পুজোর পঙ্কিল পরিবেশ থেকে তিনি মুক্তি পেতে চান, কিন্তু মুক্ত হবেন কি করে। যে রাস্তা দিয়েই চলুন না কেন পাঁচ হাত অন্তর ব্যাঙের ছাতার মতো পুজোর প্যান্ডেল। সেই একই দৃশ্য, একই নোংরামী। অনেক দূর এগিয়ে এসে সেন্ট্রাল অ্যাভিন্যুতে পড়ে অনাদিপ্রসাদের মনে হলো এই অঞ্চলটা পুজোর মাতলামীর আওতায় পড়েনি। নানা জাতের বাসিন্দা এখানে, নানা ভাষার লোক। তাই সরস্বতীকে নিয়ে বেশী মাতামাতি করেনি।

রাত্রের কলকাতার একটা অন্য রূপ আছে। সারা দিনের ব্যস্ততার পর হঠাৎ কোলাহল স্তব্ধ হয়ে যায়; রাস্তায় গাড়ির ভীড় থাকে না, ফুটপাথে রিকশাগুলো মুখ নীচু করে সারি সারি দাঁড়িয়ে থাকে। পর পর সাজানো বিছানা হয় খাটিয়ার উপর নয়তো মাটিতে। হাজার হাজার শহরবাসী রাত কাটায়, মাথার ওপরে গাড়ি-বারান্দার আচ্ছাদন। এসময় রাস্তা দিয়ে চললে ওপরে আকাশ দেখা যায়। কলকাতা শহরের ওপরেও যে আকাশ আছে সে শুধু বোধ হয় এই সময় বোঝা যায়। বিরাট উঁচু উঁচু বাড়ির ছাদের মাঝখান দিয়ে সেন্ট্রাল অ্যাভিন্যুর সমান্তরাল আকাশ পথ। দু' চারটে তারা ঝিকমিক করছে। অনাদিপ্রসাদ মাঝে মাঝেই আকাশকে দেখবার চেষ্টা করছিলেন। পায়ে চলা পথটা সত্যিই যদি দিগন্তরেখায় গিয়ে মিলে যেত ঐ আকাশ পথের সঙ্গে তাহলেই বুঝি এই চলার সার্থকতা। যে প্রেরণায় নদী ছোটে সমুদ্রের দিকে, ছোট বড় বহু আলো সম্মোহিত হয় চাঁদের জ্যোৎস্নায়, ঠিক তেমনি নিজেকে বিলিয়ে দিতে চান অনাদিপ্রসাদ, মিলিয়ে দিতে চান আরও বিরাট কোন প্রেরণার সঙ্গে। কিন্তু সেখানেও তো সেই একই প্রশ্ন, নুনের পুতুল সাগর মাপতে গেলে নিজের সত্তাকে বাঁচিয়ে রাখতে পারবে তো?

অনাদিপ্রসাদ যখন চৌরঙ্গীর কাছে এসে পেঁছিলেন তখন আকাশ ক্রমশ ফর্সা হয়ে উঠছে। ভোরের আলোর সঙ্গে সুর মিলিয়ে পাখিদের কলরব। বাসা ছেড়ে গাছের ডালে বসে এদিক-ওদিক দেখছে, নিজেরা তৈরী হচ্ছে সারা দিনের ব্যস্ততার হাওয়ায় উড়ে বেড়াবার জন্যে। ফুটপাথের ধারে সারা গায়ে

চাদর মুড়ি দিয়ে কেউ কেউ তোলা উনুন ধরাচ্ছে, এখুনি চা তৈরি করতে হবে। ফুটপাথে যারা শুয়ে থাকে তারাই এদের খদ্দের। রাস্তার মোড়ে মোড়ে এই ধরনের যাযাবর চায়ের দোকান। জল দেওয়া শুরু হয়ে গেছে, লম্বা হোস-পাইপ দিয়ে জল ছিটোচ্ছে। ধুলো এতে পরিষ্কার হয় কিনা বলা শক্ত তবু এ বহু দিনের নিয়ম, আজও তার ব্যতিক্রম হয়নি।

ডান দিকে মোড় নিয়ে আকাশবাণী ভবনের পাশ দিয়ে পশ্চিম দিকে এগোলে ইডেন গার্ডেনের ধারে ধারে স্ট্র্যান্ড রোডের মোড় পর্যন্ত সারি দিয়ে ভিখারীরা বসে থাকে। সামনে এক টুকরো কাপড় পাতা, কিংবা ভাঙা অ্যালুমিনিয়ামের বাটি—ভিক্ষাপাত্র। তাদের নজর কেবল স্নানার্থীদের দিকে, গঙ্গায় ডুব দিয়ে পুণ্য সঞ্চয় করে ফেরবার সময় যদি দু'চার পয়সা দান করে যায়। অন্য সময় এদের পরিচয় এরা ভিখারী, দেখলেই সবাই দূর দূর করে। শুধু পুণ্যার্থীদের কাছে এরা দরিদ্রনারায়ণ বলে কিছুটা স্বীকৃতি পায়।

রাস্তা পার হলেই বহু দিনের ঐতিহ্যময় বাবুঘাট। সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত এখনো স্নানার্থীদের ভিড়। ছেলেদের এবং মেয়েদের জন্য আলাদা কাপড়ছাড়ার প্রশস্ত ব্যবস্থা আছে। তা ছাড়া আছে পাণ্ডাদের ছোট ছোট ঘর। পোর্ট কমিশনারের কাছ থেকে এগুলো ভাড়া নিতে হয়, বিভিন্ন ঘরে নানা দেবমূর্তি প্রতিষ্ঠিত। এখানে পাওয়া যায় তেল, চিরুনী, গামছা, পুজোর ফুল, প্রসাদ। স্নান ও প্রসাধন সেরে স্নানার্থীরা প্রণামী দিয়ে চলে যায়। পাণ্ডাদের জন্যে খদ্দের জোটাতে সদা ব্যস্ত ছাড়িদাররা ঘাটের চারদিকে ঘুরে বেড়ায়, বাবুদের তেল মাখাবার ব্যবস্থাও করে দেয়। ঘাটের ধাপের উপর চাটাই বিছিয়ে তেল মাখাবার জন্যে এক শ্রেণীর লোক তৈরী থাকে। গঙ্গা-স্নানের আগে এখানে শুয়ে তেল মাখানো বহু মেদবহুল বাবুর বিলাসিতা। রাস্তার উপর ঠেলাগাড়িতে কাটা ফলের দোকান, স্নান ও পুজো সেরে অনেকে ফল খেয়ে চলে যায়। এক ঝাঁক পায়রা চালের ওপর বসে থাকে, কোন ভক্ত তাদের খাওয়াবার ইচ্ছে করলেই, 'আ, আ' করে ডাকলে হুড়মুড় করে তারা ফুটপাথের উপর নেমে আসে, চানা, ছোলা যা পায় খেয়ে আবার চালের উপর উঠে গিয়ে বসে পড়ে কে ডাকবে তারই প্রতীক্ষায়। কয়েকজন নাপিত ঘাটের কাছেই বসে, তাদেরও অফুরন্ত কাজ, স্নান করতে যাবার আগে অনেকেই ক্ষৌরকার্য সমাধা করিয়ে নেয় এদের দিয়ে। স্নান করে ঘাট থেকে উঠে এলেই বাঁ দিকে পড়ে ফুলের দোকান, নানা রকম পুজোর ফুল, বেলপাতা সেখানে পাওয়া যায়। তারই পাশে একটা মাথাঢাকা চত্বরের উপরে চারটি দেবমূর্তি, প্রায় সকলেই স্নানের পর এই মূর্তিগুলির উপরে জল চড়ায়, ফুল, বেলপাতা পুজো দেয় মনে মনে মন্ত্র উচ্চারণ করে। অনেক সময় এ জায়গায় নাম কীর্তন হয়, চেনা-অচেনা কয়েকজনে মিলে ভক্তিভরে নাম গান

করে, হরে কৃষ্ণ হরে কৃষ্ণ, কৃষ্ণ কৃষ্ণ হরে হরে, হরে রাম, হরে রাম, রাম রাম হরে হরে।

ঘাট দিয়ে জলে নামতে গেলে রেল লাইনের তলা দিয়ে যেতে হয়। অনেক-গুলো মোটা মোটা থাম, তারই ভেতর দিয়ে সিঁড়ি বেয়ে নেমে গেলে গঙ্গার পাড়, খানিকটা কাদামাটি, তারপর জল। মাঝ গঙ্গায় খান দুই বড় বড় জাহাজ দাঁড়িয়ে রয়েছে, এরা বিদেশ থেকে মাল নিয়ে আসে, আবার এখানকার চটের থলে, চায়ের পেটি, আরও কত রপ্তানির মাল নিয়ে যায় বিদেশে। জাহাজগুলোর চার পাশে মাল বোঝাই গাদাবোট, ছোট ছোট নৌকো, জেটি থেকে জাহাজ পর্যন্ত ছোট ছোট নৌকোয় ঘন ঘন আনাগোনা—অফিসার আর ব্যাপারীদের ব্যস্ততা।

অনাদিপ্রসাদ অন্যমনস্কভাবে এদিক-ওদিক দেখছিলেন, হঠাৎ একজনের সম্বোধন শুনে অবাক হয়ে ফিরে তাকালেন।

—কি গো দাঁড়িয়ে কেন? স্নান করবে না?

—আমি তো স্নান করতে আসিনি।

—গঙ্গার ঘাটে এসেও স্নান করে না এমন লোক আছে নাকি? ভদ্রলোক হা হা করে হাসলেন। গৌরবর্ণ দীর্ঘদেহী, মাথায় কাশের মতো সাদা চুল সামনের দিকে টাক, প্রশান্ত মুখ, পরনে গামছা। বললেন, চলো চলো দেরি ক'রো না, চট করে ডুব দিয়ে আসি।

অনাদিপ্রসাদ আড়ষ্টভাবে বলেন, আমি তো স্নানের সরঞ্জাম আনিনি।

বৃদ্ধ নাছোড়বান্দা। বললেন, তাতে কি হয়েছে?

হাঁক দিলেন, ওরে গোবিন্দ, বাবুকে একটা গামছা দে, যদি মাথায় তেল মাখতে চাও ঐ গোবিন্দই দেবে, চটপট কর, আমার দেরি হয়ে যাচ্ছে।

বৃদ্ধের গলায় এমনই একটা আত্মীয়তার সুর, অনিচ্ছাসত্ত্বেও অনাদিপ্রসাদ এই স্নানের নিমন্ত্রণকে উপেক্ষা করতে পারলেন না। গোবিন্দর সঙ্গে তার ছোট ঘরে গিয়ে, জামা কাপড় ছেড়ে, মাথায় তেল মেখে, গামছা পরে ঘাটে নেমে এলেন। বৃদ্ধ তাঁরই জন্যে অপেক্ষা করছিলেন। হেসে বললেন, তোমার জন্যে আমার দেরি হয়ে গেল। কেন তোমায় টেনে নিয়ে যাচ্ছি জান? একবার ডুব দিয়ে দেখবে কি আনন্দ। কিসের এত ভাবনা, কপাল কুঁচকে গেছে যে!

অনাদিপ্রসাদ দীর্ঘশ্বাস ফেলেন, জীবনটাকে মত্ত দেখছি—

বৃদ্ধের আবার প্রাণখোলা হাসি, যদি এত কষ্টই পাও, জীবনটাকে নাই বা দেখলে! কেউ তো দেখবার জন্যে তোমায় মাথার দিব্যি দেয়নি।

—তা নয়, আমি, মানে—

'অহম্'-এ সুড়সুড়ি লেগেছে, তুমি না দেখলে জীবনটাকে দেখবে কে? দেখবার লোক ঠিকই আছে, তবে তীরে বসে ঢেউ গুনো না, মাঝনদীতে ডুব দাও।

অনভ্যস্ত অনাদিপ্রসাদ বৃদ্ধের অনুসরণ করে পা টিপে টিপে পিছল মাটি পার হয়ে গঙ্গার জলে নামলেন। অগভীর জল, অনেকখানি এগিয়ে গিয়ে তবে কোমর পর্যন্ত জল পাওয়া গেল। চারিদিকে লোক স্নান করছে, নানা প্রদেশের নানা জাতের। মেয়েরা ঘাটের বাঁদিকে, পুরুষরা অন্য ধারে। অনাদি-প্রসাদ সব দিক লক্ষ্য করেছিলেন, বৃদ্ধ ততক্ষণে বার কয়েক ডুব দিয়ে উঠেছেন। সহাস্যে বললেন, আরে ভায়া দাঁড়িয়ে কি দেখছ, ডুব দাও, ডুব দাও।

নাক, কান হাত দিয়ে বন্ধ করে অনাদিপ্রসাদও জলে ডুব দিলেন, একবার নয়, তিন বার। উঠে দাঁড়িয়ে নিজের অজান্তে বললেন, আঃ।

—কেমন, ভাল লাগল না? মনে হলো না সব ক্লান্তি, অবসাদ ধুয়ে গেল?

অনাদিপ্রসাদ আশ্চর্য হলেন, এ বৃদ্ধ কি করে তাঁর মনের কথা বুঝতে পারলেন। সত্যিই আগের দিন শরীর তাঁর ক্লান্তিতে অবসন্ন হয়ে পড়েছিল আর মনের মধ্যে জমা হয়েছিল পুঞ্জীভূত অবসাদ। ঐ অশ্লীল দলাদলি, নিষ্করুণ হত্যাকাণ্ড, কর্তব্যরত পুলিসের মাতলামি, সব কিছু একসঙ্গে মিলে অনাদিপ্রসাদকে যেন দম বন্ধ করে মেরে ফেলতে চাইছিল। যে মানুষের মধ্যে আজও মনুষ্যত্ব আছে, বেঁচে আছে বিবেক, সে কি করে এই উচ্ছৃংখলতা বরদাস্ত করবে? এতখানি জ্বালা নিয়েই অনাদিপ্রসাদ গঙ্গার ঘাটে এসেছিলেন, বৃদ্ধের কথায় স্নান করতে নেমে সত্যিই তিনি অনেকখানি শান্তি পেলেন।

বৃদ্ধ তখনও হাসছেন, যখনই সময় পাবে বাবা, গঙ্গায় এসে অবগাহন স্নান করো। মন ভাল থাকবে, শরীর ভাল থাকবে। তার চেয়ে বড় কথা নিজের দেশটাকে চিনতে পারবে। দেখ দিকি কতজন এখানে স্নান করছে, কেউ ব্যবসাদার, কেউ চাকুরে, কেউ ব্রাহ্মণ। ডাকাত, চোর, পতিতা—সবাই এই একই গঙ্গার জলে ডুব দিচ্ছে। নিশ্চয় শান্তি পাচ্ছে, নয়তো আসছে কেন?

অনাদিপ্রসাদের যুক্তিবাদী মন তর্ক করল, আসছে অন্য কারণে। ভালরা ভাবছে এখানে ডুব দিলে পুণ্য হবে, মন্দেরা ভাবছে পাপ ধুয়ে যাবে। এ তো কুসংস্কার।

—সংস্কার নিশ্চয়, তবে 'কু' না 'সু' তা নিয়ে তর্ক করার যথেষ্ট অবকাশ আছে। মা গঙ্গার বুকের ওপর দাঁড়িয়ে সেটা নাই বা করলাম।

বৃদ্ধ কিছুক্ষণ চিতসাঁতার কাটলেন। মুখে বিমল আনন্দ, অস্ফুট স্বরে আবৃত্তি করছেন,

দেবি সুরেশ্বরি ভগবতি গঙ্গে
ত্রিভুবনতারিণি তরল-তরঙ্গে।
শঙ্করমৌলিনিবাসিনি বিমলে
মম মতিরাস্তাং তব পদকমলে॥

রোগং শোকং তাপং পাপং
হর মে ভগবতি কুমতিকলাপম্।
ত্রিভুবনসারে বসুধাহারে
ত্বমসি গতিম খলু সংসারে॥

সাঁতার থামিয়ে অনাদিপ্রসাদের কাছে এসে দাঁড়ালেন বৃদ্ধ। তাঁর দু কাঁধে হাত রেখে বললেন, শঙ্করাচার্যের এ গঙ্গার স্তোত্রটির কোন জবাব নেই। কি গম্ভীর ধ্বনি, অথচ কি মধুর বাণী। ঠিক এমনিই সুন্দর দ্বিজেন্দ্রলালের গানটি। মনে আছে?

সঙ্গে সঙ্গে বৃদ্ধ তাঁর মিষ্টি স্বরে গান ধরলেন :

পতিতোদ্ধারিণি গঙ্গে!
শ্যামবিটপিঘনতটবিপ্লাবিনি ধূসরতরঙ্গভঙ্গে!
কত নগ নগরী তীর্থ হইল তব চুম্বি চরণ-যুগ মাঈ,
কত নরনারী ধন্য হইল মা তব সলিলে অবগাহি,
বহিছ জননী, এ ভারতবর্ষে—কত শত যুগ যুগ বাহি,
করি সুশ্যামল কত মরুপ্রান্তর শীতল পুণ্য তরঙ্গে।

অনাদিপ্রসাদ এক মনে শুনছিলেন, বাহবা দিয়ে বললেন, বাঃ, আপনি তো বেশ সুন্দর গান করেন!

—গান কোথায় শুনলে, কবির বাণী, যা আমার মনের কথা। ভৈরবী সুরে তারই আলাপ। রোজই গঙ্গায় স্নান করতে করতে এই স্তোত্রগুলো আবৃত্তি করি।

—আপনি রোজ এখানে আসেন?

—এখানে ঠিক নয়, তবে গঙ্গায় আসি। ভোরবেলা বেরিয়ে পড়ি, যে কোন ঘাটে নেমে স্নান করি। গঙ্গোত্রী থেকে গঙ্গাসাগর প্রায় সব ঘাটেই বাবা একবার করে ডুব দিয়েছি। এ আমার একরকম বাতিক বলতে পার। এইভাবে এতগুলো বছর কেটে গেছে, বাকি ক'টা দিন এমনিভাবেই যদি চলে যায় তার চেয়ে আনন্দের আর কি আছে? তাই তো বলি,

পরিহরি ভবসুখদুঃখ যখন মা,
শায়িত অন্তিম শয়নে,
বরিষ শ্রবণে তব জলকলরব,
বরিষ সুপ্তি মম নয়নে,
বরিষ শান্তি মম শঙ্কিত প্রাণে,
বরিষ অমৃত মম অঙ্গে—
মা ভাগীরথি! জাহ্নবি! সুরধুনি!
কলকল্লোলিনি গঙ্গে!

অনাদিপ্রসাদ মন্তব্য না করে পারলেন না, আপনার মতো জীবনটাকে সহজ করে নিতে পারলে ভালই হতো। বেঁচে যেতাম, কিন্তু মানুষ হিসেবে সমাজের প্রতিও তো আমার একটা দায়িত্ব আছে তা এড়িয়ে যাব কি করে? যে দিকে তাকাচ্ছি দেখছি সমাজের সর্বাঙ্গে ঘা, পুঁজ পড়ছে। কতরকম দুরারোগ্য ব্যাধি, কোন বদ্যি হাকিম তার দাওয়াই দেবে? সারা দেশ জুড়ে অশান্তি, যার সঙ্গে কথা বলুন, সেই অসুখী। দিন দিন বিশৃঙ্খলতা বাড়ছে, শুধু হতাশা আর দীর্ঘশ্বাস, কোথাও এতটুকু আশার আলো নেই। শেষ পর্যন্ত এদেশের কি হবে বলতে পারেন?

অনাদিপ্রসাদের এত গম্ভীর কথা শুনেও বৃদ্ধ প্রাণ খুলে হাসলেন, এ হাসি উপেক্ষা বা ভর্ৎসনার নয়, এ হাসি সমবেদনার। বললেন, আজকাল অনেকেই তোমার মতো বলে, শুনি 'দেশটা রসাতলে গেল', কিন্তু এত সহজেই কি এতদিনের পুরোনো একটা দেশকে রসাতলে পাঠানো যায়। দেশ বলতে তুমি বোধ হয় এই কলকাতার শহরটার কথা ভাবছ! কিন্তু ভারতবর্ষ যে মস্ত বড় জায়গা, লম্বায় চওড়ায় কি বিশাল, কোটি কোটি মানুষ সেখানে, কতদিনের ঐতিহ্য, কত দীর্ঘ ইতিহাস, এসব কি ফুৎকারে উড়িয়ে দিয়ে দেশটাকে রসাতলে পাঠানো যায়? কত জাত এল গেল, 'শক-হূনদল পাঠান মোগল এক দেহে হল লীন'। অনেকে এসেছে, এ-দেশের মাটিতে মিশে গেছে, আর ফিরে যায়নি। আবার অনেকে হয়তো না মিলতে পেরে ফিরেও গেছে, 'দেবে আর নেবে, মিলাবে মিলিবে যাবে না ফিরে, এই ভারতের মহামানবের সাগরতীরে।'

অনাদিপ্রসাদ বললেন, এ তো কবির কবিতা!

বৃদ্ধ দৃঢ়স্বরে ঘোষণা করেন, না, এ ঋষির উপলব্ধি। এ সত্য, বিন্দুতে সিন্ধু দর্শনের মতো কলকাতার শহর দেখে ভারতবর্ষ ভেবে ভুল ক'রো না। ক'জন ব্ল্যাক-মার্কেটীয়ার আর সুবিধাবাদী রাজনৈতিক নেতাদের দেখে হতাশ হচ্ছ, তাকিয়ে দেখ লক্ষ লক্ষ ভারতবাসীর দিকে, যারা এখনও গ্রামে সহজ সুস্থ জীবন যাপন করছে। দিল্লীর মসনদে কে বসছে তা নিয়ে তারা মাথাও ঘামায় না। তারা চাষবাস করে, সুখে ঘরকন্না করে, পূজা-পার্বণের মধ্যে দিয়ে ঈশ্বরের চিন্তা করে। তারাই হলো প্রকৃত ভারতবাসী। তারা আজও রামায়ণ মহাভারত পড়ে, প্রাচীন ঐতিহ্যে বিশ্বাস করে। গঙ্গাসাগরের মেলায় লক্ষ লক্ষ ভক্ত এই নদীর প্রান্তে দাঁড়িয়ে পুণ্যস্নান করে। কত রকম তাদের ভাষা। কই, তা নিয়ে তো ঝগড়া লাগে না! রাষ্ট্রভাষা কি হবে বলে রাজনৈতিক জিগির তোলে না! বাবা, সংহতি এদেশের ঠিকই আছে, রাজনীতির ধুয়ো তুলে তাকে এখন ভাঙবার চেষ্টা চলছে, সেইজন্যেই তো দুঃখ পাচ্ছ! কিন্তু এও দেখবে দু'দিনের খেলা, মন্দ চলে যাবে, ভালটা থাকবে, যা শাশ্বত যা সত্য।

কথা বলতে বলতে বৃদ্ধের চোখ মুখ উচ্ছ্বাসে উজ্জ্বল হয়ে উঠেছিল, নিজেকে সংযত করে নিয়ে বললেন, চল, তোমার বোধ হয় অনেক দেরি হয়ে গেল।

উত্তরের জন্যে অপেক্ষা না করে তিনি ঘাটের দিকে এগিয়ে চললেন, তাঁকে অনুসরণ করলেন অনাদিপ্রসাদ, অস্ফুট স্বরে স্বীকার করলেন, ভাগ্যিস আপনার সঙ্গে আজ এখানে দেখা হয়েছিল! সত্যি এদিক দিয়ে আগে ভাবিনি। মনে হচ্ছিল আমরা সর্বস্বান্ত হয়ে গেছি।

বৃদ্ধ চলতে চলতে বললেন, যে হিন্দুধর্ম আমাদের এত কোটি ভারতবাসীকে একই ঐতিহ্য এবং সংহতির সূত্রে বেঁধে রেখেছে তাকেই আজকের আধুনিক সমাজ একঘরে করার চেষ্টা করছে। কিন্তু আমি জিজ্ঞেস করি, বাবা, জলেরও তো একটা ধর্ম আছে, বায়ুর ধর্ম আছে—ধর্ম যা ধারণ করে রাখে—তবে এ ভারতবাসীর একটা ধর্ম থাকতে দোষ কি? স্বাধীনতা পেয়েই আমরা ঘোষণা করলাম ধর্মনিরপেক্ষ রাষ্ট্র। স্কুল-কলেজে গীতা, কোরান, বাইবেল সবই পড়ান বন্ধ হলো। ভাল কথা, ভাল বই পড়লে দোষ কি হতো? বিশ বছর ধরে অধর্মের আবাদ করেছ, তার বিকট ফল ফলছে। এখন ঘাবড়ালে চলবে কেন? তবে বোকামি কোনদিন ধোপে টেঁকে না, এদেশেও টিঁকবে না।

জল থেকে ঘাটের সিঁড়িতে উঠতে একটি বিধবা এসে বৃদ্ধকে গড় হয়ে প্রণাম করল, জিজ্ঞেস করল, অনেকদিন দেখিনি যে গুরুজী।

—এ ঘাটে আসা হয়নি। আজকাল থাকি অনেক দূরে।

—কোথায়?

—দক্ষিণেশ্বর ছাড়িয়ে, তাহলেও মাসে একবার আসা হয়, সেদিন হয়তো তোমার সঙ্গে দেখা হয়নি।

—আসব একদিন গুরুজী আপনার কাছে, কিছু জিজ্ঞাস্য আছে।

বৃদ্ধ আবার উপরে উঠতে লাগলেন, পিছনে অনাদিপ্রসাদ। কথাপ্রসঙ্গে জিজ্ঞেস করলেন, ভদ্রমহিলা আপনার শিষ্যা?

—না।

—তবে 'গুরুজী' বলে ডাকলেন যে!

—কত লোকই তো কত নামে ডাকে। এই গঙ্গারই কি কম নাম? জাহ্নবী, ভাগীরথী, বিষ্ণুপদী—

বলতে বলতে গুরুজী হা হা করে হাসলেন, তোমাদের নেতারাও কিন্তু গঙ্গার উপমা দিতে ছাড়েন না, কথায় কথায় হুমকি দেন, রক্তগঙ্গা বইয়ে দেব। জলের রঙ বদলে গেলে বলা যায় না তখন হয়তো অনেক প্রগতিবাদীরাই লাল-গঙ্গায় ডুব দিতে আসবে, একেই বলে রঙ-মাহাত্ম্য।

গুরুজীর রসিকতায় অনাদিপ্রসাদও হাসলেন, বড় চমৎকার কথা বলেন আপনি।

গুরুজী বললেন, চলো, ভিজে গামছা ছেড়ে শুকনো কাপড় পরে নেবে। অভ্যেস নেই তো, ঠাণ্ডা লেগে যাবে তোমার।

গুরুজী পরলেন গেরুয়া বসন, কপালে আঁকলেন চন্দনতিলক। পেছনের চুলগুলো আঙ্গুল দিয়ে সোজা করে নিয়ে পায়ে ক্যাম্বিসের জুতো পরতে পরতে বললেন, রামায়ণটা পড়েছ বাবা?

অনাদিপ্রসাদও জামা কাপড় পরে তখন তৈরী। বললেন, পড়েছি।

গুরুজী একদৃষ্টে অনাদিপ্রসাদের দিকে তাকিয়ে গম্ভীর গলায় বলে যান, রামচন্দ্রের চেহারার বর্ণনা করেছেন নব দূর্বাদল শ্যাম। তিনি বিবাহ করলেন কাকে, না ভূমিকন্যা সীতাকে। রামরাজত্বের পুরো ছবিটা যদি ভাব, দেখবে সবটুকু জোর দেওয়া হয়েছে এগ্রিকালচারের ওপর। কৃষিজাত সভ্যতা। যদিও রাজা আছেন, কিন্তু প্রজারাই সেখানে প্রধান। জনমতের রায় রামচন্দ্র মাথা পেতে নিয়েছেন, সাধ্বী স্ত্রী সীতাকে বিসর্জন দিয়েছেন। তাঁর শত্রু কে? না স্বর্ণলঙ্কার রাজা রাবণ। সেখানে তাল তাল সোনা, সেখানে হৃদয় নেই, সে যেন যন্ত্রের রাজ্য, এ ছবি ইণ্ডাস্ট্রির; শিল্পরাজ্যের শিল্পপতি রাবণের পাপনজর গিয়ে পড়ল পরস্ত্রী সীতার উপর, শুরু হলো রাম রাবণের যুদ্ধ। এগ্রিকালচার আর ইণ্ডাস্ট্রির যুদ্ধ। দেবতা ও অসুরের যুদ্ধ।

অনাদিপ্রসাদ সোচ্ছ্বাসে বলেন, বা, বা, রামায়ণের এ তো বড় সুন্দর ব্যাখ্যা করেছেন!

—করলে হবে কি, শুনছে কে? তোমাদের নেতারা মুখে রামরাজ্যের বুলি না আউড়ে যদি রামায়ণটা পড়ত, চাযের কাজে মন দিত, তা হলে আর খাবার জিনিসের অভাব হতো না। এত বড় দেশ ঠিকমত চাষ করলে মাঠে যে সোনা ফলত। রামের পথে না গিয়ে আমাদের নেতারা অনুসরণ করলেন রাবণকে। যন্ত্ররাজকে তলব করা হলো, গড়া হলো শিল্পরাজ্য, কিছু লোক হয়তো পয়সা পেলে, যারা ধনী ছিল তারা আরও ধনী হলো, দরিদ্র হলো আরও দরিদ্র। তাদের ঘরে 'দারিদ্র্য অসহ, পুত্র হয়ে জায়া হয়ে কাঁদে অহরহ'।

গুরুজী দীর্ঘশ্বাস ফেলেন, যাদের আছে আর যাদের নেই তাদের মধ্যেকার ব্যবধান ক্রমশ বাড়ছে। এতটা কিন্তু পরাধীন ভারতে ছিল না। ফলে হিংসা বাড়ছে, বাড়ছে পরশ্রীকাতরতা, তারই জন্যে অশান্তি। কিন্তু এও দেখবে বেশীদিন থাকবে না। ভুল নেতৃত্ব ভুল পথে নিয়ে গেছে, আবার কেউ না কেউ তাকে ঠিক পথে নিয়ে যাবে।

অনাদিপ্রসাদ নিজের মনে মাথা নাড়েন, এত সহজে যদি বিশ্বাস করতে পারতাম!

প্রসাদ মুখে দিয়ে, জল খেয়ে দুজনেই বাবুঘাট থেকে বেরিয়ে পড়লেন। অনাদিপ্রসাদ জিজ্ঞেস করলেন, আপনি কোন দিকে যাবেন?

গুরুজী উত্তর দিলেন, আমার সঙ্গে একটি ছোট রথ আছে, আমাদের পাড়ার এক ভক্তের গাড়ি। যেদিন আমি দূরপাল্লায় স্নান করতে আসি, লোকটি ছাড়ে না। ড্রাইভার দিয়ে রথে করে পাঠিয়ে দেন। নিজে গঙ্গাস্নান করতে না পারলেও গাড়ির তো পুণ্যি হবে, কি বলো?

—তাহলে আমি এখান থেকে বিদায় নিই।

—কেন, চলো না, তোমাকেও না-হয় পৌঁছে দেবো।

—তার দরকার হবে না, আমি একটা ট্যাক্সি নিয়ে নেব।

গুরুজী হাসলেন, ও, তুমি বুঝি পয়সাওয়ালা লোক?

অনাদিপ্রসাদ লজ্জিত হয়ে বলেন, তা নয়, চলুন আপনার সঙ্গেই যাচ্ছি, আমাকে বরং ট্রাম রাস্তায় নামিয়ে দেবেন।

স্ট্যান্ড রোড ধরে দুজনে দক্ষিণমুখো হাঁটছেন। বাঁ ফুটপাথে ইডেন গার্ডেন, ইংরাজ আমলে সাজানো-গোজান বেড়াবার বাগান ছিল, সন্ধ্যেবেলা ব্যান্ড বাজত, আলোর মধ্যে ফোয়ারার জল ছুটত। সাহেবদের স্ট্যাচু ছিল, ছিল বর্মা দেশের প্যাগোডা, কৃত্রিম লেকের জল। এখনও সবই আছে, তবে এ অনাদরে, অবহেলায় পড়ে থাকা। মোড়ের মাথায় রাজা পঞ্চম জর্জের স্ট্যাচু, বেশী দিনের পুরোনো নয়, ইংরাজ রাজত্বের শেষ আমলের কীর্তি।

গঙ্গার দু-তীরে ঘাট তৈরি করে দেওয়ার রীতি আজকের নয়, বহুদিনের প্রথা। ইংরাজ আমলেও ঘাট তৈরী হয়েছে, সেগুলি সাহেবদের নামেই চিহ্নিত। যেরকম তক্তাঘাটের উত্তরে প্রিন্সেপ ঘাট। বাবুঘাটের দক্ষিণে আউটরাম ঘাট। ক্লাইভ সাহেবের নামেও ঘাট ছিল, তার অস্তিত্ব লোপ পেলেও ক্লাইভ ঘাট স্ট্রীট আজও বর্তমান।

আউটরাম ঘাট থেকে যাত্রীবাহী স্টীমার ছাড়ে, চাঁদপাল ঘাটের মতো ওখানেও যাত্রীদের ভিড় লেগেই থাকে। তা ছাড়া, মালবাহী জাহাজের জন্যও এটি একটি ব্যস্ত জেটি। সারাক্ষণ ছোট ছোট নৌকো যাতায়াত করে।

আউটরাম ঘাট পেরোতেই দেখা গেল, গঙ্গার ধারে বেশ একটা ভিড় জমেছে, বেশির ভাগই অবাঙালী। তাদের মধ্যে একটা চাপা উত্তেজনা, জলের দিকে লক্ষ্য করে সরব আলোচনা করছে।

কেউ বলছে, আপনা হাতসে উঠা লো।

কারুর উপদেশ, বহুত ধীরেসে, পানিমে না গির্ যায়—

গুরুজী নিজের মনেই বলেন, ব্যাপার কি? জলের মধ্যে কি দেখছে এরা?

একজনকে উদ্দেশ করে ডাকলেন, কি হয়েছে দিত্তারাম, এত হইচই কেন?

দিত্তারামের সাদা গালপাট্টা দাড়ি, মাথায় বাবরি চুল। পরনে ধুতি আর গেঞ্জি, গলায় মালা, কপালে টিপ। গুরুজীকে দেখে প্রণাম করে বলল, সাধুজী, মনে হচ্ছে, একটা বাচ্চা জলে ভেসে যাচ্ছে, তার কান্না শুনতে পাচ্ছি। ঐ যে কাঠের ভেলাটা দেখুন, তিনটে ছেলে গেছে টেনে আনতে।

—সে আবার কি, কাদের ছেলে, কে ভাসিয়ে দিল?

—তা কি করে জানব, সাধুজী। ছেলেটার কপাল ভাল জলে পড়ে যায়নি, কিংবা পাখিতে ঠোকরায়নি।

ব্যস্ত হয়ে গুরুজী আর অনাদিপ্রসাদ গংগার তীরে এগিয়ে গেলেন। ততক্ষণে সাঁতার কেটে ছেলেগুলো কাঠের ভেলাটা টেনে নিয়ে এসেছে। কয়েকজন তীর বেয়ে কাদায় নেমে গেল, বাচ্চা সমেত ভেলাটা তুলে নিয়ে এল ওপরে। বছর তিনচার বয়সের ফুটফুটে ছেলে, ঘুমন্ত অবস্থায় বোধহয় ভেলায় ভাসতে শুরু করেছিল, জেগে উঠে ধারে কাছে কাউকে দেখতে না পেয়ে অসহায়ভাবে কেঁদেছে, এখন আবার চারদিকে ভিড় দেখে অবাক হয়ে চুপ করে গেল। ছেলেটির পাশে খানকয়েক বিস্কুট আর কয়েকটা কলা। সংগে একখানা চিঠি। চিঠিতে কি লেখা আছে, জানবার জন্যে কাড়াকাড়ি পড়ে গেল, কিন্তু বাংলায় লেখা বলে পড়তে পারল না কেউ। অনাদিপ্রসাদ চিঠিটা তাদের হাত থেকে নিয়ে দেখলেন, তাতে লেখা রয়েছে, 'যাকে দু'বেলা খেতে দিতে পারি না, নিজের ভাগ্যের সংগে তাকে জড়িয়ে রাখতে চাই না, আশা করে থাকব খোকা রক্ষা পাবে, কেউ তাকে মানুষ করবে। ভগবান তার সহায় হোন। ইতি—হতভাগ্য পিতা'

চিঠির ছত্র দু'টি পড়ে অনাদিপ্রসাদের বুকের ভেতরটা কেমন যেন মোচড় দিয়ে উঠল, কোনো রকমে হিন্দীতে ব্যাখ্যা করে অন্যদের মানে বুঝিয়ে দিলেন। অদূরে নিষ্পাপ শিশুটি মুখের মধ্যে একটা বিস্কুট ভরে বিস্ময় বিস্ফারিত চোখে সকলের দিকে তাকিয়ে দেখছে। জনতার মধ্যে আবার গুঞ্জন উঠল। এখন কি কর্তব্য তাদের ভেবে ঠিক করতে হবে।

দম নেবার জন্যে ভিড় থেকে সরে গিয়ে অনাদিপ্রসাদ রেলওয়ে লাইনের ধারে বেড়ার পাশে গিয়ে দাঁড়ালেন। মনের মধ্যে তোলপাড় করছে একটা চিন্তা, অর্থনৈতিক অবস্থা আমাদের কোথায় নিয়ে গিয়ে দাঁড় করিয়েছে, খাদ্যের অভাবে পিতা পুত্রকে বিসর্জন দিতে বাধ্য হচ্ছে, এর পর? সে কথা ভাবতে অনাদিপ্রসাদ শিউরে উঠলেন, হয়তো মেয়েদের বিক্রি করবে।

গুরুজী কখন পাশে এসে দাঁড়িয়েছেন, জিজ্ঞেস করলেন, কি ভাবছো?

অনাদিপ্রসাদ অসহায়ভাবে চিৎকার করে ওঠেন, আর কি ভাববো, নিজের চোখেই তো সব দেখলেন। ঐটুকু একটা ফুটফুটে ছেলে, সমাজের কাছে সে

কি অপরাধ করেছে?

গুরুজীর কপালেও চিন্তার রেখা, চিন্তিত স্বর, তবু বললেন, সব ঘটনার ব্যাখ্যা সঙ্গে সঙ্গে করা যায় না, কার্যকারণ সম্বন্ধ একটা নিশ্চয় আছে, কিন্তু তা খুঁজে পাওয়া যায় অনেক দেরিতে। কুন্তী কি কোনদিন ভাবতে পেরেছিল তার জলে ভাসিয়ে দেওয়া কুমারী অবস্থার ছেলে কর্ণ একদিন মহাবীর কর্ণরূপে কৌরবদের ক্রীড়াঙ্গনে প্রবেশ করবে? সে কি কল্পনাও করেছিল কুরুক্ষেত্র যুদ্ধের আগে ঐ সূতপুত্র কর্ণের কাছে তীব্র ভর্ৎসনা শুনতে হবে, তারই কাছে অন্য ছেলেদের জন্য প্রাণভিক্ষা চাইতে হবে?

অনাদিপ্রসাদ ঘন ঘন মাথা নাড়েন, সে হলো কল্পকথা, কাহিনী, আর এ হলো নিষ্ঠুর, বাস্তব সত্য।

গুরুজীও ততোধিক দৃঢ় স্বরে বলেন, তোমরা অন্ধ। কেন ভাবতে পারছ না, এই পরিত্যক্ত শিশু হয়তো একদিন হবে সত্যিকারের দেশনেতা, হবে ভবিষ্যতের নেতাজী, যার জন্য সারা দেশ আজ প্রতীক্ষা করে আছে। শবরীর প্রতীক্ষা।

গুরুজীর দীপ্ত মুখের দিকে তাকিয়ে অনাদিপ্রসাদ আর কোন জবাব দিতে পারলেন না। লক্ষ্য করলেন তাঁর চোখে করুণা, ভালবাসা ও স্বপ্নের ত্রিবেণীসঙ্গম।

ভিড়ের কলরব কাছিয়ে এল। দিত্তারামের আর্জি, সাধুজী, আপনি ফয়শালা করে দিন, আমরা কি করব। পুলিসে খবর দেব?

গুরুজীর শুকনো উত্তর, পুলিস আর কি করবে? ওদের ডায়েরীতে ঘটনাটা লিখে রাখবে।

—তবে কি অনাথ আশ্রমে পাঠিয়ে দেব?

—সেখানে কি জায়গা আছে?

—একটা মেয়ে বাচ্চাটাকে পালতে চাইছে তাকে দিয়ে দেব?

—সেই তো ভাল। ভালবেসে যে চাইছে তাকেই দাও।

সঙ্গে সঙ্গে একটি নারীকণ্ঠের আনন্দোচ্ছ্বাস শোনা গেল, জয় সাধুজীকা জয়, আমি একে পালব, এ আমার লেড়কা হবে, আমাকে মা বলবে।

অনাদিপ্রসাদ মেয়েটির দিকে তাকালেন, চিনতে পেরে চমকে উঠলেন, এ সেই হোটেলের সামনেকার ময়দানের মিস্ কলকাত্তা। যাকে তিনি দেখেছেন কাল্লু ওস্তাদের সঙ্গে বিড়ি মুখে ভোজবাজির খেলা দেখাতে। আজ তার চেহারার একি পরিবর্তন, কোলে শিশু, চোখেমুখে অপত্যস্নেহের করুণা— মাতৃত্বের চিরন্তনী মহিমাময়ী মূর্তি। এই তো র‍্যাফায়লের ম্যাডোনা, কালী-ঘাটের পটুয়াদের যশোদাদুলাল।

সামান্য কয়েকটা কথা, হঠাৎ আলোর ঝলকানি, কোন অপরিচিত ধ্বনি মানুষের চিন্তার স্রোতকে অন্য পথে বইয়ে দেয়। সাধুজীর সঙ্গে দেখা না হলে অনাদিপ্রসাদ তাঁর বিক্ষিপ্ত মন নিয়ে হয়তো এদিক ওদিক ছুটে ন, কিন্তু এতটুকু শান্তি পেতেন না। গত জন্মদিন থেকে এপর্যন্ত দেখবার উদ্দেশ্যে প্রায় পাগলের মতো তিনি ঘুরে বেড়িয়েছেন। মানুষকে দেখবার চেষ্টা করেছেন, কিন্তু সাধুজী আজ তাঁর মনে প্রশ্ন জাগিয়েছেন, এত সহজেই কি জীবনটাকে দেখা যায়? আপাতদৃষ্টিতে যাকে আমরা সত্য বলে আঁকড়ে ধরতে চাই তাই কি সত্য? আমরা নিজের চোখে কতটুকু দেখি? চোখে আমাদের চশমা পরিয়ে দিয়েছে, রোদ আটকাবার জন্যে কালো চশমা নয়—বংশের চশমা, গোষ্ঠীর চশমা, সমাজের চশমা, শিক্ষার চশমা, রাজনীতির চশমা, অভিমানের চশমা। যখন যে চশমা পরে আমরা জীবনটাকে দেখি সেই চশমা অনুযায়ী ঐ দেখা জীবনের রূপটাও যে আমাদের চোখে অন্য রঙে ধরা দেয়, আর যখন চোখে চশমা থাকে না তখন আমরা আয়না দিয়ে বাইরের জগৎটাকে দেখবার চেষ্টা করি, বুঝি না আয়নায় উল্টো ছবি পড়ে, দূরত্বও ধরা যায় না; তাই যতই বাস্তবতার স্লোগান তুলি না কেন, আমরা দড়িকে সাপ ভেবে ভয় পাচ্ছি, আর কখনও বুঝতে না পেরে আসল সাপকে দড়ি ভেবে গলার ওপরে ফেলে রাখছি।

তা হলে সত্য কোথায়?

গঙ্গায় স্নান সেরে অনাদিপ্রসাদ বাড়ি ফিরলেন। শুনলেন, ছেলেরা গেছে পাড়ার পুজোর মণ্ডপে, রমলা বউদি বাথরুমে স্নান করতে ঢুকেছেন। নিজের বাড়ির অতি পরিচিত পরিবেশের মধ্যে অনাদিপ্রসাদ স্বস্তির নিঃশ্বাস ফেললেন। এই ঘর, ঐ বারান্দা, এত সব বই, লেখবার খাতা সরঞ্জাম, অ্যাকোয়ারিয়ামে মাছ, জানলার ফ্রেমে বাঁধানো আকাশ, বাইরের হইচই শব্দ—সব কিছুর মধ্যে অনাদিপ্রসাদ নিজেকে ফিরে পেলেন, আগেকার সেই নিশ্চিন্ত মানুষটি। বিছানার উপর গা এলিয়ে দিতেই সুখনিদ্রায় নিমগ্ন হলেন।

রমলা বউদি স্নান সেরে চিন্তিত মুখে স্বামীর শিয়রের কাছে বসলেন। মানুষটা সারা রাত কাল ফেরেনি, কোন খবরও দেয়নি। কোথায় রাত কাটিয়েছে কে জানে! তবে চোখে মুখে ক্লান্তির ছাপ নেই। রমলা বউদির জানবার কৌতূহল যেমন প্রবল তেমনি ভেতরে ভেতরে একটা আশঙ্কাও আছে, বেশী পীড়াপীড়ি করলে যদি মানুষটাকে চিরকালের মতো হারাতে হয়, বিস্মৃতি যদি তার চেতনাকে গ্রাস করে।

কিছু পরে অনাদিপ্রসাদ উঠে বসলেন। রমলা বউদিকে দেখে খুশী হয়ে বললেন, আঃ রমী, বড় শান্তি পেয়েছি মনে। ক'দিন ধরে যত রাজ্যের দুঃখ,

কষ্ট, হতাশা, অন্যায় আমাকে চেপে ধরেছিল, বড় যন্ত্রণায় দিন কাটিয়েছি, আজ মনে হচ্ছে আবার বাঁচতে পারব। জীবন আছে, আনন্দ আছে, আলো আছে—

রমলা বউদি বিস্মিত স্বরে জিজ্ঞেস করেন, এসব কি বলছ?

—সারাক্ষণ আমার মাথার ওপরে যেন ফোঁটা ফোঁটা জল পড়ছিল, বুঝিয়ে দিচ্ছিল 'নেই'—'নেই'—'নেই'—কেউ নেই, কিছু নেই, সব মিথ্যে। আর আজ আমি জোরের সঙ্গে বলছি, 'আছে', 'আছে', 'আছে', তুমি আছ, আমি আছি, সবাই আছে।

—তুমি কাল দাদার বাড়ি এলে না, কোথায় ছিলে?

অনাদিপ্রসাদের ছোট্ট উত্তর, নরকে।

—আর আজ?

—গঙ্গায় স্নান করে এইমাত্র বাড়ি ফিরছি।

রমলা বউদির বিস্ময়ের অবধি থাকে না, তুমি গঙ্গায় গিয়েছিলে?

—আশ্চর্য হচ্ছ, না রমী? কতবার তুমি আমাকে ধরে নিয়ে যেতে চেয়েছো আমি যাইনি; বলেছি, নোংরা জল, ময়লা জায়গা। ও কাদামাখা ধর্ম আমার সইবে না। কিন্তু আজ কে যেন আমাকে কান ধরে সেখানে টেনে নিয়ে গেল। ভাগ্যিস গিয়েছিলাম, তাই তো গুরুজীর সঙ্গে দেখা হলো।

—গুরুজী আবার কে?

অনাদিপ্রসাদ সবিস্তারে গুরুজীর কথা বললেন, তাঁর সঙ্গে স্নান করা, কথা বলা, এমন কি মিস কলকাত্তা আর তার কুড়িয়ে পাওয়া ছেলের কথাও।

রমলা বউদি একমনে শুনছিলেন, মন্তব্য করলেন, আশ্চর্য মানুষ!

—তার চেয়েও আশ্চর্য তাঁর কথা। যে অবসাদের মেঘ জমা হয়েছিল তা কেটে গেছে শুধু ওঁর কথা শুনে। এখন বুঝতে পারছি, বাস্তবতার নামে যে জীবনধর্মী সাহিত্যের কথা ভাবছিলাম তা বোধ হয় জীবন নয়, তার বিপরীত কিছু। 'নেতি' আর 'নেতি', শুধু 'নেতি' দিয়ে জীবনের ছবি আঁকা যাবে কি করে?

—তা হলে?

—সোজা কথা, শুধু কাঁটা নয়, গাছে ফুল ফোটে ফল ফলে। এখনও নারীর কাছে মাতৃত্ব সবচেয়ে বড় গৌরবের। এখনও পুরুষ সমাজের পরিপ্রেক্ষিতে নিজের সংসারকে রক্ষা করে, এখনও সন্তান লেখাপড়া শিখে কাজ করে বাপমায়ের মুখ উজ্জ্বল করতে চায়। সবাই আগের মত আছে, এই বিরাট দেশ আছে, ঐতিহ্যময় ভারতবাসী আছে। যদি বেচাকেনায় ঠকে থাকি, সেটুকু পূরণ করে নিতে হবে। 'আমাদের সব গেছে' বলে কপাল চাপড়ে কাঁদবার কিছু নেই।

একটু থেমে অনাদিপ্রসাদ সহাস্যে বললেন, বউদিকে ফোন কর, আমি কথা বলব। কাল যেতে পারিনি, আজ আমরা যাব।

রমলা বউদির চোখ দুটো খুশীতে নেচে ওঠে, সত্যি বলছ?

—ছেলেদের ডাকতে পাঠাও, ড্রাইভারকে গাড়ি বার করতে বল। তুমি শাড়িটা বদলে নাও।

—আর তুমি?

অনাদিপ্রসাদ আয়নায় চেহারা দেখলেন, ছিঃ ছিঃ, একমুখ দাড়ি হয়েছে, একটু গরম জল দিতে বল তো। আমিও তৈরী হয়ে নিচ্ছি। কি দেখছ ওরকম অবাক হয়ে?

—অদ্ভুত লাগছে।

অনাদিপ্রসাদের সহজ সরল উত্তর, এতদিন বাদে কিছু একটা পেয়েছি মনে হচ্ছে, তাই বোধ হয় অদ্ভুত লাগছে।

সংসারে অভিজ্ঞ অনাদিপ্রসাদ কি অর্থে 'পেয়েছি' শব্দটি ব্যবহার করলেন, বোঝা গেল না। এত সহজেই কি কিছু পাওয়া যায়? তবে এ কথা সত্যি, রমলা বউদির মনে হলো, অনেক দিন বাদে আগেকার সেই দরদী অনাদি-প্রসাদকে ফিরে পেয়েছেন। সেই আগের মতই স্বামী তাকে কাছে টেনে নিয়ে কানের কাছে মুখ নিয়ে গিয়ে মৃদু স্বরে বলছেন, রমী, রমী—শুধু আমার রমী।

## ॥ বারো ॥

আর যারা 'কী পাইনি'র হিসাব মেলাতে ব্যস্ত তাদের মধ্যে রয়েছে মনুয়া আর ববির মত 'টীন-এজার'রাও। মে-ফ্লাওয়ারের স্তিমিত আলোয় দুটি ফ্যাকাশে মুখ, দুজনে পাশাপাশি বসা, তবু যেন মধ্যিখানে অনেকখানি দূরত্ব। মনুয়া জিজ্ঞেস করল, নাচবে না?

ববির অন্যমনস্ক উত্তর, ভাল লাগছে না।

—কি হয়েছে তোমার?

—জানি না।

—কাল রাত্রে কোথায় ছিলে?

—এখান থেকে বাড়ি ফিরে গেলাম।

মনুয়ার মেয়েলী কৌতূহল, রত্না কুশারী তোমায় রেহাই দিল যে! কি ব্যাপার?

ববি বিরক্ত হয়, কি করে জানব? দিন তিন-চার ভদ্রমহিলার কোন পাত্তা নেই।

—তাই বুঝি? মনুয়া বেড়ালের মত হাসে, এখন বুঝতে পারছি কেন তোমার মন খারাপ।

—কেন?

—রত্না কুশারীর নেশা ধরেছে তোমাকে, ওটা কিন্তু মদের চেয়ে মারাত্মক।

ববি কোন উত্তর দিতে পারল না, ঘন ঘন সিগারেটে টান দিতে লাগল।

মনুয়া বলে যায়, আমি কিন্তু প্রথম থেকেই তোমাকে সাবধান করে দেব ভেবেছিলাম। কেন জানি না, আমার ভয় হয়েছিল, একবার রত্না কুশারীর সঙ্গে জড়িয়ে পড়লে ভবিষ্যতে ঐ রত্না কুশারীদেরই তোমায় খুঁজতে হবে। স্বাভাবিক জীবনে ফিরে আসতে পারবে না।

ববি ক্ষেপে যায়, অনেক উপদেশ দিয়েছো, আর নয়।

মনুয়া খিলখিল করে হাসল, অনেকগুলো ছবি তুলিয়েছি, দেখবে?

উত্তরের অপেক্ষা না করে খামের ভেতর থেকে বড় বড় কতকগুলো ছবি বার করলো মনুয়া, নানা দিক থেকে তোলা তারই মুখের ছবি। আবার পুরো শরীরেরও।

ববি না বলে পারল না, বাঃ, ছবিতে তোমার চেহারা ভালই আসে। বেশ অ্যাট্রাক্টিভ।

মনুয়া কথায় চিমটি কাটে, রত্না কুশারীর চেয়েও?

—তোমরা মেয়েরা বড্ড হিংসুটে। কি ব্যাপার, এত ছবি তুলেছ কেন?

মনুয়া দীর্ঘশ্বাস ফেলল, রোজগার করতে হবে, বাবার কাছে হাত পাততে আর ভাল লাগে না। মডেল হব ভাবছি।

ববি আড়চোখে মনুয়ার দিকে তাকায়, এ বুদ্ধি কে মাথায় ঢোকাল শুনি!

—কে আবার ঢোকাবে? কেয়া সরকার মডেল হয়ে যথেষ্ট রোজগার করছে. আর কেয়ার চেয়ে আমি যে সুন্দরী তা তুমি নিশ্চয় স্বীকার করবে। ভাবতেই মজা লাগছে, সকালবেলা চায়ের সঙ্গে কাগজ পড়তে বসে তুমি হয়তো আমার ছবি দেখবে—মুখে ক্রীম মাখছি, কিংবা নখে রঙ দিচ্ছি, কিংবা—

ববি থামিয়ে দেয়. থাক, আর লিস্ট শোনাতে হবে না। তবে জেনে রাখ, ও লাইনটা খুব সেফ নয়।

মনুয়া আবার হাসল. এর মধ্যে ভয় পেয়ে গেলে? তবে তুমি যে পথে চলছ তার চেয়ে মডেল হওয়া অনেক সেফ।

ববি বিলিতী কায়দায় কাঁধ দুটো ঝাঁকায়, প্রথমে মডেল, তারপরে বিউটি কণ্টেস্ট, মিস অমুক, মিস তমুক, শেষ পর্যন্ত মিস ইন্ডিয়া।

মনুয়া আনন্দে হাততালি দিয়ে ওঠে, সে তো ড্রীম, ড্রীম। তোমার মুখে ফুল চন্দন পড়ুক, তখন আর রোজগারের জন্যে ভাবতে হবে না. ভারতবর্ষের সব জায়গা থেকে কত 'অফার' আসবে। এমন কি, সিনেমাওয়ালারাও পেছনে

পেছনে দৌড়বে। সত্যি, জান ববি, আমার কোমরের মাপ, বুকের মাপ, মাথার মাপ—সব ঠিক আছে। শুধু হাইটটা, কি জানি—অত আশা করা ভাল নয়।

ববি গুম হয়ে যায়, নীরস কণ্ঠে মন্তব্য করে, মা একটা কি যেন ছড়া কাটেন, পিপীলিকার পাখা ওঠে—

মনুয়া কথাটা শেষ করে দেয়, মরিবার তরে। বলেই খিলখিল করে হাসে, ববি, আমি কিন্তু পাখা লাগিয়ে উড়ে বেড়াব, মক্ষিরানী হব।

একটু আগে থেকেই ববি রেস্তরাঁর অন্য প্রান্তে বসা এক ভদ্রমহিলাকে বারবার লক্ষ্য করছিল। মনুয়াকে জিজ্ঞেস করল, গোলাপী শাড়ি পরা ভদ্রমহিলাকে চেন নাকি?

মনুয়া একটা চোখ ছোট করে বলল, নজর ঠিক পড়েছে।

—ক'দিন থেকে এখানে আসছেন দেখছি।

—ভুল দেখনি। ব্যারিস্টার কে. জি-র শালী।

—পরিচয়টা গোলমেলে মনে হচ্ছে।

—এ তো সোসাইটি স্ক্যাণ্ডাল, সবাই জানে। ঠিক যেন রবিঠাকুরের মালঞ্চর গল্প। বউ বেচারী রোগে ভুগে আর হিংসেয় জ্বলে পুড়ে মরে গেল।

ববি শিকারী পাখির মত চোখ দুটো উজ্জ্বল করে বলল, ইণ্টারেস্টিং।

—চেষ্টা করে দেখ, রত্না কুশারীর ভাল সাবস্টিটিউট হবে। ভদ্রমহিলাও নাচতে পারেন না, অথচ শখ আছে, টাকা যথেষ্ট, আর স্ট্রোক হবার পর থেকে ব্যারিস্টার কে. জি. এখন প্যারালিটিক রুগী। চাকাওয়ালা চেয়ারে বসে ঘুরে বেড়ান। অতএব—

—ক্ষেত্র প্রশস্ত, ববি উঠে দাঁড়ায়, দেখা যাক সন্ধ্যাটা কিরকম কাটে।

মনুয়া ওদের লক্ষ্য করতে লাগল, ঠিক যেন লং শটে তোলা ছবি। ববি গিয়ে দাঁড়াল ভদ্রমহিলার কাছে, আলাপ-পরিচয়-হাসি; কিছুক্ষণ পাশাপাশি বসে গল্প, একসময় হাত ধরে নাচের ফ্লোরে নিয়ে গিয়ে দু'বার পাক খাওয়ানো, তারপর হাসতে হাসতে মে-ফ্লাওয়ার থেকে বেরিয়ে যাওয়া।

কেন জানা নেই, মনুয়া কষ্ট পেল। এ কি ববির জন্যে, না তার নিজেকে ছোট মনে হলো! তার রূপের যথেষ্ট খ্যাতি আছে, কত ছেলেকে সে নাচিয়েছে, ক'দিন আগে পর্যন্ত ববি তার পেছনে ঘুরে বেড়াত, অথচ আজ কি নেশায় তাকে পেয়ে বসেছে! হয় রত্না কুশারী, নয়তো কে. জি-র শালী, ওই জাতের আর কেউ। কি আছে ওদের, কি আছে? মনুয়ার চোখ-মুখ জ্বলতে থাকে, এও সেই 'কী পাইনি'র জ্বালা।

## ॥ তেরো ॥

শহরের আর এক প্রান্তে বসে 'কী পাইনি'র হিসাব মেলাচ্ছে আরও দু'টি নবীন প্রাণ। সমীর আর মীনা। প্রথম প্রেমের উচ্ছ্বাস কেটে গেছে, লুকোচুরির আর অবকাশ নেই, দু' বাড়িতেই জানাজানি হয়ে গেছে। আত্মীয়-স্বজনের বিভিন্ন মন্তব্যে তিক্ততা শুধু বেড়েইছে, কারুর কাছ থেকেই কোনো সহানুভূতি পাওয়া যায়নি। তারা ধরে নিয়েছে, মীনা আর সমীর ছেলেমানুষ —এ তাদের প্রেম নয়, ছেলেমানুষি।

কলেজের ক্লাস ফাঁকি দিয়ে মীনা গেল সিনেমায়, ম্যাটিনী 'শো'তে, টিকিট আগে থেকে কেটে সমীর তাকে পাঠিয়ে দিয়েছিল। অন্ধকারের মধ্যে সে গিয়ে সীটে বসল; বুঝল, আগে থেকেই সমীর বসে আছে। আনন্দের চেয়ে ভয় বেশী, কে জানে আশেপাশে কারা বসে আছে, যদি ওদের একসঙ্গে দেখে ফেলে, বাড়িতে জানতে পারলে আবার চেঁচামেচি হবে। হয়তো কলেজে বেরুনো মীনার বন্ধ হয়ে যাবে।

সিনেমার পর্দায় কি একটা ছবি চলছে, সেদিকে এদের কোন খেয়াল নেই।

সমীর খুব চাপা গলায় বলল, আমি একটা বাসা ঠিক করে এসেছি।

মীনা ভয়ে ভয়ে জিজ্ঞেস করল, কোথায়?

—গড়িয়ায়।

—অনেক দূর।

—কিছু দিন দূরে থাকাই ভাল।

আবার কিছুক্ষণ চুপচাপ।

সমীর বলল, বিয়ের রেজিস্ট্রেশন অফিসে দরখাস্ত দিয়ে দিয়েছি।

—তা হলে কবে? মীনার গলা কাঁপছে।

—পাঁজিতেও শুভদিন আছে ফাল্গুনের গোড়ায়, দিন পনেরোর মধ্যে। এ কি, তোমার হাত এতো ঠাণ্ডা কেন, ভয় করছে?

মীনা সহজ হবার চেষ্টা করে। না, কিসের ভয়?

—বাবা, মা, ভাই, বোন—সবাইকে ছেড়ে থাকতে পারবে তো? এখনও ভাল করে ভেবে দেখ।

মীনা নীরব।

সমীর ব্যগ্র, কি, উত্তর দাও?

মীনা কাঁপা গলায় বলে, পারব।

আর কথা হলো না, এইবার ইণ্টারভ্যালের আলো জ্বলবে। সমীর চট করে উঠে বেরিয়ে গেল, যাতে না চেনা লোক দেখে ফেলে।

বিরামের যে ক'মিনিট প্রেক্ষাগৃহে আলো জ্বলল, রেকর্ডে গান বাজল, বিজ্ঞাপনের স্লাইড চলল, মীনা একলা আড়ষ্ট হয়ে বসে রইল চেয়ারে। এতদিন পর্যন্ত সমীরের সঙ্গে মেলবার তার একটা দুর্বার আকাঙ্ক্ষা ছিল। যত বাধা পেয়েছে ততই এই মেলবার ইচ্ছে প্রবল থেকে প্রবলতর হয়েছে। কতবার সে সমীরের জন্যে কেঁদেছে, কিন্তু আজ যখন বিয়ের দিন স্থির হতে চলেছে, মাত্র পনেরো দিনের ব্যবধান, অথচ মন আজ এমন উতলা হয়ে উঠছে কেন! বাবা রাগী মানুষ, বাড়িতে তাঁর হুকুমমত সবাইকে চলতে হয়, এক এক সময় তিনি যুক্তিহীন কাজ করেন। কখনও বা নির্মম, তবু মীনাকে তো তিনি ভালবাসেন, এ বিয়েতে তিনি অসুখী হবেন। হয়তো চিরকালের মত ছাড়াছাড়ি হয়ে যাবে ভাবতেই একটা অজানা আশঙ্কায় মীনার বুক কেঁপে ওঠে।

বাড়িতে মা আছেন, যদিও তাঁর মতামত প্রকাশ করার কোন অধিকার নেই। ছেলেমেয়েদের আঁকড়ে ধরে থেকে এতগুলো বছর তো তিনি কাটিয়ে দিলেন। বাবার বিরুদ্ধে কোন কাজ করার সাহস না থাকলেও ছেলেমেয়েদের অনেক কথাই তিনি লুকিয়ে রেখেছেন, সাধনবাবুকে তিনি জানতে দেননি। সমীরের বিষয় যদি আগে থেকে মাকে জানাতে পারত, তা হলে বোধহয় বাড়িতে এতটা গোলমাল হতো না। বিয়ের পর, কে জানে, মাকেও হয়তো চিরকালের মত হারাতে হবে।

ছোট ভাই দু'টো আজও দিদি বলতে অজ্ঞান, কিন্তু সমীরের সঙ্গে মেলামেশার ব্যাপারে সবাই ছি-ছি দিচ্ছে শুনে তারাও মীনার দোষ ধরতে শুরু করেছে। কিরকম যেন সন্দেহের চোখে তাকায়, সারাক্ষণ পাহারা দেয়। বিয়ের পর ওদেরও বোধহয় ভুলতে হবে।

ভেতর থেকে আর একজন মীনাকে দু' হাত দিয়ে ঝাঁকানি মেরে বারবার জিজ্ঞেস করছে, সত্যিই কি এর দরকার ছিল? এ বিয়েতে তুমি কি সুখী হবে? দাঁড়িপাল্লার এক দিকে সমীর আর এক দিকে বাবা, মা, ভাই, আত্মীয়-স্বজন। তুমি কি মনে কর এদের সকলের চেয়ে সমীর বড়?

মীনা আর ভাবতে পারে না, এতগুলো প্রশ্ন একসঙ্গে তার গলা টিপে ধরছে। আবার অন্ধকার। আবার ছবি শুরু হলো।

সমীর এসে বসল পাশে, হাতে কাগজের আইসক্রীম কাপ। বললে, খাও।

মীনার হাত কাঁপছিল, কোনরকমে চামচে করে মুখে আইসক্রীম দিল। উঃ, কি গরম! মুখের মধ্যে গলে যাওয়া আইসক্রীম গলার ভেতর দিয়ে জ্বলতে জ্বলতে নীচে নেমে গেল। অন্যমনস্ক মীনা জিজ্ঞেস করল, কি এটা?

সমীর অবাক হয়ে উত্তর দেয়, কেন, আইসক্রীম।

—কিন্তু এত গরম কেন?

—কি বলছ মীনা, কি হয়েছে তোমার?

মীনা মাথা নাড়ে, কিছু হয়নি। কিন্তু শরীরটা খারাপ লাগছে। দুপুর থেকেই মাথাটা ধরে ছিল বোধহয়, এই ঠাণ্ডা সিনেমায় ঢুকে—তুমি কিছু মনে ক'রো না, আমি বাড়ি যাই।

সমীর ভয় পায়, তুমি একলা যেতে পারবে? চল, আমি ট্যাক্সি করে পেঁৗছে দিয়ে আসি।

মীনা শিউরে উঠে। না, না, সে আরও গোলমাল হবে। কোন দরকার নেই, আমি একটা রিক্সা নিয়ে চলে যাব, কিংবা ট্যাক্সি করে।

—তোমার কাছে পয়সা আছে? নয়তো এই পাঁচ টাকার নোটটা রাখ।

মীনা সমীরের হাতে আইসক্রীমের কাপটা দিয়ে কোনরকমে টলতে টলতে হল ছেড়ে উঠে চলে গেল।

ভীত, বিস্মিত সমীর, হাতে আইসক্রীমের কাপ, ঠাণ্ডা ঘরের মধ্যে আরও ঠাণ্ডা, জমাট বরফ, প্রাণহীন নিশ্চল কঠিন। জীবনের স্পন্দন নেই। একদিনের আশা-আকাঙ্ক্ষা-আনন্দ সব যেন চুরমার হয়ে গেল। মীনাকে সে ভালবাসে, তার পৌরুষ তাকে জাগিয়ে দিয়েছে, প্রয়োজন হলে শত বাধা-বিপত্তি সত্ত্বেও মীনাকে সে জয় করে নিয়ে আসবে, কিন্তু শুভলগ্নের অত্যন্ত নিকটে দাঁড়িয়ে, আজ তার মনে সংশয়ের ঝড় উঠল, এ বিয়ের ফলে মীনা যদি সুখী না হয়?

কে এর জবাব দেবে? ভালো যাকে বাসা যায় তার জন্যে দুঃখ স্বীকার করে সুখ আছে, কিন্তু তাকে তো দুঃখী করা যায় না। মীনার হৃদয়ের কতটা পেয়েছে আর কতটা পায়নি তারই হিসাব কষতে বসল সমীর একলা অন্ধকার প্রেক্ষাগৃহে।

## ॥ চৌদ্দ ॥

'কী পাইনি'র হিসেব অশোক জানাও মাঝে মাঝে মেলাতে বসে, কিন্তু তাকে আক্ষেপ করতে হয় না। ওজনের পাল্লায় না-পাওয়ার চেয়ে পাওয়ার অঙ্কটাই বেশী ভারী। দেশের কলেজ থেকে পাস করে বেরিয়ে অশোক জানা কলকাতায় এসেছিল এম. এ. আর ল' পড়তে। হার্ডিঞ্জ হোস্টেলে থেকেই পড়াশুনো করেছে, সে সময় এত ছাত্র-রাজনীতির কচকচি ছিল না, ছিল না শহরের হাজার রকম প্রলোভন। মনে সাহিত্যিক হবার বাসনা ছিল—কবিতা, ছোট গল্প, প্রবন্ধ লিখে বন্ধুদের সঙ্গে আলোচনা করত, তখন থেকেই অনাদি-

প্রসাদের সঙ্গে পরিচয়।

ইউনিভার্সিটির গণ্ডী পেরবার আগেই অশোক জানার বিয়ে হয়ে গেল। বউ থাকত দেশের বাড়িতে অশোকের বাবা-মার কাছে, হোস্টেল থেকে নববিবাহিতা বধূকে দীর্ঘ প্রেমপত্র লিখত অশোক তার সাহিত্যপ্রতিভার পরিচয় দিয়ে, কিন্তু জবাব আসত না। ফলে প্রায়ই শনিবার কোন না কোন ছুতোয় অশোক দেশে যেত, কলকাতা থেকে মাথার গন্ধ-তেল, শৌখিন কাঁটা, চিরুনি, তরল আলতা, কুমকুমের টিপ কিনে নিয়ে। বউ সেগুলো পেয়ে খুশী হতো, ঘোমটার আড়ালে মুখ টিপে টিপে হাসত।

অশোক জানা জিজ্ঞেস করতো, একটাও চিঠির উত্তর দাওনি কেন?

বউয়ের সহজ উত্তর, কখন লিখব, আমাকে কাজ করতে হয় না বুঝি?

—রাত্তির বেলা।

—তখন বড্ড ঘুম পায়!

—বেশ, আমিও আর চিঠি লিখব না।

বউ ব্যস্ত হয়ে পড়ে, না, না, তুমি লিখবে. কি মজার চিঠি লেখ. ঠিক যেন নভেল।

অশোক খুশী হয়, তোমার ভাল লাগে?

—আমি কেন, যে পড়ে তারই তো ভাল লাগে।

—তার মানে, আমার চিঠি তুমি অন্যদের পড়াও?

—বাঃ, আমার বন্ধুরা ছাড়ে নাকি? তোমার চিঠিলুলো নিয়ে গিয়ে পড়ে, কেউ কেউ মুখস্থ করে। ঐরকম চিঠি ওরাও লিখবে বিয়ের পর, বরকে।

এসব কতদিন আগেকার কথা। সেদিনের নতুন বউ আজ বাড়ির গৃহিণী। দুটি ছেলে তো বেশ বড় হয়ে গেছে। প্রথম জীবনে পাস করে বার হবার পর অশোক জানাকে কিছুদিন চাকরি করতে হয়েছিল। ব্যবসায়ী প্রতিষ্ঠানে, বইয়ের দোকানে, প্রেসে। সে সময় রোজগার বেশী হয়নি, কিন্তু ক্রমশ অভিজ্ঞতা বেড়েছে। বুঝতে পেরেছে কি করে ব্যবসা করা যায়, তার পরেই শুরু হলো সংগ্রাম, চাকরি ছেড়ে ব্যবসা। সাহিত্যিক হবার সাধ ক্রমশ মন থেকে মুছে গেল, মা সরস্বতীর আসন জুড়ে বসল সিদ্ধিদাতা গণেশ, লক্ষ্মীর কৃপালাভে সে বঞ্চিত হলো না।

আজকের অশোক জানার কলকাতায় প্রেস আছে, পাঠ্যপুস্তক প্রকাশের ব্যবসা আছে, দেশে বিরাট পাকা বাড়ি আছে, সেই সঙ্গে জমিজমাও। তবে আর সে অভিযোগ করবে কার বিরুদ্ধে! তবু এমনই মানুষের মন, এক এক সময় অনাদিপ্রসাদের ওপর তার হিংসে হয়। লেখক হিসেবে সে স্বীকৃতি লাভ করেছে, তার বক্তব্য লোকে পড়ছে, আজও সে জীবনটাকে খুঁজছে।

অশোক জানার তো খোঁজার কিছু নেই, মনে হয় জীবনের অপর প্রান্তে সে পেঁছে গেছে। আর নতুন করে চলার দরকার নেই, গড়িয়ে গড়িয়ে নির্দিষ্ট জায়গায় সে পেঁছে যাবে। কেমন যেন একটা একঘেঁয়েমি জীবনে জমতে শুরু করেছে। আর কিছুতেই যেন আগ্রহ নেই, আকর্ষণ কমে গেছে, উত্তেজনার অভাব। বাঁধা কাজ, মোটামুটি ভাল রোজগার, দুশ্চিন্তা কম, আর সেই জন্যেই বোধহয় আনন্দের স্রোতে ভাঁটা পড়ছে।

চিন্তার সূত্র ছিঁড়ে যায়, ফেলে আসা দিনের স্মৃতি রোমন্থন ব্যাহত হয় মিঃ দত্তের আগমনে।

ব্যবসায়ী অশোক জানা খুশী হবার ভাব দেখায়, আসুন মিঃ দত্ত, আপনার কি সেবায় লাগতে পারি বলুন?

মিঃ দত্ত আজ ভাল স্যুট পরে এসেছেন, সঙ্গে চামড়ার পোর্টফলিও ব্যাগ। বললেন, অফিস-পাড়ায় গিয়েছিলাম। জানেন তো নানারকম ধান্দায় ঘুরি, সেই সঙ্গে আপনার জন্যে কিছু ছাপার কাজও নিয়ে এসেছি।

—কি বলে যে আপনাকে ধন্যবাদ দেব!

—ওসব ফরম্যালিটি ছাড়ুন। আপনার সঙ্গে আলাপ হবার পর থেকে, এতটুকু বাড়িয়ে বলছি না, বেশ একটা ইন্টিমেট রিলেশান গড়ে উঠেছে। সত্যিই আপনাকে নিজের দাদা বলে মনে হয়।

অশোক জানা হাসে, তা আমি আপনার চেয়ে বয়সে অনেক বড়।

—আমার স্ত্রীর কাছে আপনার গল্প কত করি, একদিন ওকে নিয়ে আসব এখানে।

—নিশ্চয়, নিশ্চয়।

মিঃ দত্ত ব্যাগ থেকে অর্ডারগুলো বার করে অশোক জানাকে বুঝিয়ে দেয় কোনটা কত ছাপতে হবে।

—রেট কি হবে?

—সে নিয়ে আপনি ভাববেন না অশোকদা. যা করবার আমি করব। বলেন তো কিছু এ্যাডভান্স টাকা দিয়ে যাই।

—না, তার দরকার হবে না।

—আজ তাহলে উঠি, সামনের সপ্তাহে আসব।

মিঃ দত্ত উঠে দাঁড়িয়ে অন্যমনস্ক স্বরে বলে, আর একটা কাজ ছিল।

—কি কাজ?

—না, আজ থাক, আর একদিন বলবো।

—কেন?

—ব্যাপার আছে, তবে করতে পারলে আপনার অনেক টাকা লাভ হবে। চলি। বলেই হন হন করে বেরিয়ে গেল।

বিচক্ষণ অশোক জানা বুঝতে পারল নিশ্চয় কোন নতুন দাঁওয়ের ব্যাপার, নয়তো লোকটা বলতে গিয়ে থেমে গেল কেন?

অবশ্য এসব নিয়ে ভাববার সময়ও থাকে না, অনবরত প্রুফ দেখে যেতে হচ্ছে। কোন কাজটা আগে মেসিনে চড়বে তার নির্দেশ দিতে হচ্ছে। কোন কাজটাই ভুলে গেলে চলবে না, পাঁচ জনের পাঁচ রকম অনুরোধ, সকলকেই খুশী রাখতে হয়।

বাইরে থেকে গলা শোনা গেল, অশোকবাবু আছেন নাকি?

—কে? আসুন।

হাসতে হাসতে ভেতরে ঢুকল শশধর বোস এম. এল. এ। পরনে ধুতি, হলদে রঙের পাঞ্জাবি, পায়ে পাম্পশু জুতো।

অশোক জানা খাতির দেখাবার জন্যে উঠে দাঁড়ায়, আরে আসুন, আসুন এম. এল. এ সাহেব! আমার কি সৌভাগ্য!

—কাকে সঙ্গে করে এনেছি দেখুন।

পিছনের লোকটিকে দেখে অশোক জানার আর বিস্ময়ের অবধি থাকে না, স্বয়ং বাস্তুঘুঘু। পরিচয়পর্ব শেষ হতেই বাস্তুঘুঘুর মিটমিটে উক্তি, আপনিই বুঝি শশধরবাবুর লোক্যাল গার্জেন?

—কে বললে?

—ওঁর কথা শুনে তো তাই মনে হলো। ভাল ভাল, কারুর ওপর আস্থা থাকা ভাল। শুনলাম আপনারা এক দেশের লোক, ইলেকশনের সময় ভদ্রলোকের হয়ে খেটেছেনও।

অশোক জানা কি বলবে ভেবে পায় না। জানায়, আমার যতটুকু সাধ্য—

বাস্তুঘুঘু চারদিকটা তাকিয়ে দেখে, বলে, বাঃ, বাঃ, প্রেস করেছেন—ছোট হলেও প্রেস তো বটে! আজকের যুগটা কি জানেন, স্রেফ বিজ্ঞাপনের যুগ, নিজের ঢোল নিজে পেটাও। প্রচার, আর তা করতে গেলেই চাই প্রেস। তাই বলি শশধরবাবু আপনার প্রেমে মজেছেন কেন।

শশধর বোস হিহি হিহি করে হাসে, উনি বেশ মজার মজার কথা বলেন।

বাস্তুঘুঘু থামিয়ে দেয়, আরে ভাই, এত যে রাজনৈতিক আন্দোলন সে তো খবরের কাগজ আছে বলে। যদি প্রেস ফটোগ্রাফার না থাকত, যদি কাগজে ছবি ছাপা না হতো, যদি বিবৃতি না বেরোত, দেখি একবার কোন শালা নেতা আন্দোলন করে, আইন অমান্য করে জেলে যায়, স্রেফ পাব্লিসিটি।

অশোক জানাকে সায় দিতে হয়, তা যা বলেছেন, স্যার।

বাস্তুঘুঘুর মন্তব্য, আমি স্যারও নই, লর্ডও নই, কি বলুন শশধরবাবু, আমার নীতি হলো দুষ্টের দমন, শিষ্টের পালন। আমাদের ক্ষেত্রে শশধরবাবু শিষ্ট, অতএব তাকে আমায় রক্ষা করতে হবে।

অশোক জানা কৌতুক করতে ছাড়ে না, কিন্তু দুষ্টটা কে? আমাকে ঠাওর করেননি তো?

ব্রীজের ওপর দিয়ে ট্রেন চলে গেলে যেরকম ঘড়াং ঘড়াং আওয়াজ হয় তেমনি সশব্দে বাস্তুঘুঘু হাসল, তাহলে তো আপনাকে দমন করতাম, যেচে ভাব করতে আসতে যাব কেন।

—তাই তো ভাবছি।

—অত ভাববেন না, ভেবে ভেবে স্বামী ভবানন্দ হয়ে যাবেন। আমার বক্তব্য হলো, আপনার বন্ধু শশধরবাবুকে কারা খালি ভয় দেখিয়ে চিঠি লিখছে খুন করবে বলে, এখন আমাদের কর্তব্য ওঁকে বাঁচানো।

—তা তো বটেই ।

—ওঁকে বুঝিয়ে সুঝিয়ে কোন একটা দলে ভিড়িয়ে দিতে হবে।

—আমিও তো তাই বলছি।

বাস্তুঘুঘুর উপদেশ, শুধু কথায় বললে হবে না, কাজে করতে হবে। চলুন আমার সঙ্গে। তিনজনে নির্জনে বসে এই নিয়ে আলাপ করা যাক।

অশোক জানা ব্যস্ত হয়ে বলে, এখানে যদি কথা বলার অসুবিধে হয়, চলুন আমার বাসায়।

—না, বাসা-টাসা নয়, কোন একটা রেস্তরাঁয় চলুন, শুধু কথা বললেই তো চলবে না, গলাটাও তো ভেজাতে হবে! কোন অসুবিধে হবে না, সঙ্গে আমার গাড়ি রয়েছে।

শশধর বোসও আবেদন জানায়, চলুন অশোকবাবু, এ ব্যাপারটা ঝুলিয়ে রাখতে চাইছি না, যা হোক একটা এস্পার-ওস্পার করে ফেলি।

—বেশ তো, আপনারা যান না।

বাস্তুঘুঘু খপ করে অশোক জানার হাতটা ধরে ফেলে। হাসতে হাসতে বলে, তাই কখনো হয়! আপনি হলেন শশধরবাবুর লোক্যাল গার্জেন, আপনি ছাড়া নাবালককে নিয়ে যাব কোন ভরসায়?

আবার সেই দজ্জাল হাসি।

অগত্যা অশোক জানা আর আপত্তি তুলতে পারে না, ওদের সঙ্গে বেরিয়ে পড়ে।

বাস্তুঘুঘুর নতুন গাড়ি, রঙচঙে সাজানো সিটের কভার, তার ওপর ছোট ছোট ডানলোপিলোর বালিশ। কমবয়েসী ড্রাইভার, বেশ জোয়ান চেহারা, হাতে ঘড়ি, পরনে প্যান্ট, টেরিলিনের হাওয়াই শার্ট। ব্যাক ব্রাশ করা একমাথা কালো চুল। অশোক জানাদের উঠতে দেখে বেশ ভাল করে চোখ বুলিয়ে নিল।

বাস্তুঘুঘু নির্দেশ দেয়, পাইলট, আমাদের সেই ঠাণ্ডা ঘরে নিয়ে চল।

সঙ্গে সঙ্গে স্টার্ট দিয়ে ড্রাইভার গাড়ি ঘুরিয়ে নিল।

বাস্তুঘুঘু হাসতে হাসতে বলে, ওর নাম দিয়েছি আমি পাইলট। কারণ, প্লেনের মত ও গাড়ি হাঁকায়, তা ছাড়া সার্জেণ্ট পাইলটও বটে। ভি. আই. পি-দের সামনে মোটর সাইকেল চালিয়ে যে দেহরক্ষী যায় সে কাজও এ পাইলট করে। হাতের মাস্‌ল্‌ দেখেছেন তো, দু-দশজনের মহড়া ও একলা রাখে। তা ছাড়া জামার তলায়—

বাস্তুঘুঘু ইঙ্গিতপূর্ণ চোখ টেপে। বুঝতে বাকী থাকে না, বাস্তুঘুঘুর দেহরক্ষীর কাছে আগ্নেয়াস্ত্রও সব সময় মজুত থাকে।

এ কথা অস্বীকার করা যায় না পাইলট ওস্তাদ ড্রাইভার। ভিড়ের মধ্যে দিয়ে সজোরে গাড়ি চালিয়ে সে চলল। ট্রাম, বাস, ঠেলাগাড়ি, রিকশা, চারদিকে কিলবিল করছে মানুষ, তার মধ্যে ফেরিওয়ালা। কিন্তু কোন দিকে পাইলটের ভ্রূক্ষেপ নেই, স্টীয়ারিং-এর ওপর তার অসাধারণ দখল।

অশোক জানার কিন্তু ভাল লাগছিল না। এভাবে বাস্তুঘুঘুর সঙ্গে চলে আসা বোধহয় তার উচিত হয়নি। বাজারে লোকটার নামে অনেক কথাই চালু আছে, সত্যি মিথ্যে ভগবানই জানেন। তবে যা রটে তার কিছুটা তো বটে।

শশধর বোসের সঙ্গেই বা বাস্তুঘুঘুর পরিচয় হলো কি করে? অশোক জানার সঙ্গে পরামর্শ না করে শশধর পারতপক্ষে কোন কাজই করে না, তবে আজ একেবারে না বলে কয়ে বাস্তুঘুঘুকে সঙ্গে নিয়ে লোকটা তার প্রেসে হাজির হলো কেন? হয়তো ভেতরে ভেতরে আরও কথা হয়েছে, এখন শুধু অশোক জানাকে সাক্ষী রাখা। কিসের সাক্ষী কে জানে! এর জন্যে না পরে অশোক জানাকে বিপদে পড়তে হয়! ইচ্ছে থাকলেও এখন গাড়ি থেকে নেমে যাবার উপায় নেই, অগত্যা চুপচাপ বসে থাকা।

নীলচে আলোর ঠাণ্ডা ঘরে ছোট্ট পার্টিশন দেওয়া একটা কেবিনে তিনজনে বসে। সামনে নানারকম খাবার। বোধ হয় আগে থেকেই অর্ডার দেওয়া ছিল, তা না হলে এত তাড়াতাড়ি এতগুলো পদ পরিবেশন করল কি করে। তিনটে গেলাসে কোকাকোলা, তাতে অনেক বরফ।

বাস্তুঘুঘু বলল, কাজের কথা শুরু হবার আগে এগুলোর সদ্ব্যবহার করা যাক। চিকেন কাটলেট এখানকার খুব নাম-করা—ফিশ ফিঙ্গার, কাবাব—খেয়ে দেখুন, এমনটি কলকাতায় আর পাবেন না।

বাস্তুঘুঘু যে এখানে আসে তা ম্যানেজার থেকে বেয়ারা পর্যন্ত সকলের ব্যস্ততা দেখেই বোঝা যাচ্ছিল।

শশধর বোসের বোধহয় খিদে পেয়েছিল বেশী, চক্ষুলজ্জা না করে গোগ্রাসে গিলতে শুরু করে। সঙ্গে সঙ্গে কোকাকোলার গেলাসেও চুমুক দেয়, রসিকতা করে বলে, বাঃ, ঠাণ্ডা গরম দুরকম ব্যবস্থাই করেছেন, একেবারে হাতে-গরম ভাজা, আর ঠাণ্ডা শরবত।

অশোক জানার কিন্তু গেলাসে চুমুক দিয়েই সন্দেহ জেগেছিল, শুধু কোকাকোলা তো?

বাস্তুঘুঘুর টিপ্পনি, আর বরফ।

—একটু বেশী ঝাঁঝালো মনে হচ্ছে।

—এটা আসল জিনিস, বাজারে যা খান সেটা ভেজাল।

শশধর বোসের উচ্ছ্বাস, আমি খেয়েই বুঝেছি, এ একেবারে খাঁটি জিনিস, বেশ তেষ্টাও পেয়েছিল, এখন বুঝতে পারছি।

কথা চলতে লাগল নানা বিষয়ে, সেই সঙ্গে খাওয়াও চলছে। বেয়ারারাও সব সময় তৈরী, খালি প্লেট সরিয়ে দিয়ে যাচ্ছে ভর্তি প্লেট, শূন্য গ্লাস সরিয়ে পূর্ণ গ্লাস।

এতক্ষণে বাস্তুঘুঘু মুখ খুলল, শশধরবাবু, কম দামে নিজেকে বিকোবেন না। এম. এল. এ. হতে আপনার কম টাকা খরচা হয়েছে!

শশধর বোস গেলাসে চুমুক দিতে দিতে বলে, বিস্তর খরচ মশাই, একটা মেয়ের বিয়ে দিয়ে দেওয়া যায়। কতখানি জমি আমায় বিক্রি করতে হয়েছে!

—তাই তো বলছি, এই টাকাটা তুলতে হবে।

—বটেই তো।

—আপনি একটা মোটামুটি হিসেব করে আমায় বলবেন কত খরচ হয়েছে, সে টাকা তো তুলতেই হবে, তার উপর দরাদরি করে যদি কিছু লাভ করা যায়।

অশোক জানা জিজ্ঞেস করে, কোন পার্টির কথা ভাবছেন?

—আরে মশাই, সব পার্টিরই এখন প্রচুর টাকা। যে ব্যাটা বেশী পয়সা দেবে তার দিকে যাব।

—তা হলেও একটা নীতি—

—এই রে, লোক্যাল গার্জেন এখন নীতিকথা শোনাচ্ছেন, এর পর দেবেন হিতোপদেশ। জানেন মশাই, এসব কথা শুনলেই আমার অম্বুলে ব্যথাটা কিরকম চাগিয়ে ওঠে। আরে ও বেয়ারা, শিগ্গীর তিন গেলাস শরবত নিয়ে আয়, তেষ্টা যেন মিটছে না।

অশোক জানা নতুন পানীয়ে চুমুক দিয়েই ভয় পেয়ে গেল। মনে হলো, মাথাটা যেন ঘুরছে। জিজ্ঞেস করল, এটা আবার কি?

—কেন, কোক্—

অশোক জানা রুখে ওঠে, কেন মিথ্যে বলছেন। কোনবারই সাদা শরবত ছিল না, তার সঙ্গে আর কিছু মেশান হয়েছে।

বাস্তুঘুঘু আবার ঘড়াং ঘড়াং করে হাসে, লোক্যাল গার্জেনের তো দেখছি ভারী সন্দেহবাতিক! শশধরবাবু, আপনি খেয়ে দেখুন।

বাহাদুরি দেখাবার জন্যে শশধর বোস চোঁ করে আধ-গেলাস সাবাড় করে দেয়।

—কিছু মনে হচ্ছে?

—কিছু না, কিছু না।

—তবে, অশোকবাবু, হেরে গেলেন তো? ঐ দেখুন, আপনার বন্ধু আর এক চুমুকে গেলাসটা শেষ করে দেবেন।

যেই না বলা শশধর বোস বাকী পানীয়টুকু নিমেষের মধ্যে গলাধঃকরণ করে। পরিষ্কার বোঝা যায়, নেশা তাকে জড়িয়ে ধরছে। চোখ দুটো টেনে আসছে, তবু হাসবার চেষ্টা করে বলে, কই, কিছু হয়নি, আমি ঠিক আছি।

অশোক জানা সভয়ে উঠে দাঁড়ায়, আর দেরি করা ঠিক হবে না শশধরবাবু, চলুন, যাওয়া যাক।

বাস্তুঘুঘু একটা চোখ ছোট করে বলে, আপনি যেতে চান যান না, ওঁকে টানাটানি করছেন কেন?

শশধর বোসের কথা ততক্ষণে জড়িয়ে গেছে, সত্যিই তো, আমাকে কেন টানছেন, আপনি যান না। আমার এখনও অনেক কথা আছে।

—সেই ভাল, আমি চলি।

কেবিন থেকে বেরিয়ে এসে অশোক জানা নিশ্বাস ফেলে বাঁচে। শশধর বোসের জন্যে দুশ্চিন্তা হয় অথচ কিই বা সে করতে পারবে, লোকটা যদি নিজেরই ভাল-মন্দ না বোঝে।

কেবিনের মধ্যে বাস্তুঘুঘু তখন মাতাল শশধর বোসকে বলছে, আপনার বন্ধুটি সোজা লোক নয়, মাল-টাল খাওয়া রীতিমত অভ্যেস আছে।

শশধর তখন বসে বসে টলছে, জিজ্ঞেস করল, কেন, এতে মাল ছিল বুঝি?

—প্রথমগুলোয় ছিল জিন, শেষেরটায় রাম।

—রাম, রাম, শশধর নিজের মনেই বলে, বেশ ভাল জিনিস, এ যেন স্বর্গসুখ র‍্যা। মাইরি বলছি, এম. এল. এ-র সিট জিতেও এত আনন্দ হয়নি। আর এক গেলাস নিয়ে আসতে বলুন।

অশোক জানা রেস্তরাঁ থেকে বেরিয়ে এলেও বাড়ি চলে যেতে পারেনি। কাছেই একটা পানের দোকানে দাঁড়িয়ে সিগারেট টানছিল। শশধর বোসের জন্যে দুর্ভাবনাও যেমন ছিল, তার চেয়েও বেশী ছিল জানবার কৌতূহল, শেষ পর্যন্ত কি হয়।

বেশীক্ষণ অপেক্ষা করতে হলো না, দেখা গেল দুটো বেয়ারার কাঁধে হাত দিয়ে জনগণের প্রতিনিধি শশধর বোস এম. এল. এ. টলতে টলতে রাস্তায় বেরিয়ে এল। বাস্তুঘুঘুর নির্দেশে তাকে তুলে দেওয়া হলো গাড়ির পিছনের সিটে।

প্রভু বসলেন পাইলটের পাশে। হুস করে গাড়ি বেরিয়ে গেল।

অশোক জানার এই প্রথম মনে হলো, কত বড় পাপ সে করেছে নির্বাচনের সময় ঐ জন্তুটাকে সমর্থন করে। আহা, ঐ নির্বাচনী কেন্দ্রের ভোটাররা যদি একবার শশধর বোসকে এই অবস্থায় দেখতে পেত তা হলে হয়তো বুঝতে পারত, গণতন্ত্রের নামে এ কি বিরাট প্রহসন।

কথায় বলে 'ঠেকে শেখা'।

অবশ্য ঠেকলেই যে সবাই শেখে তা নয়। তবে অশোক জানার মনে হলো শশধর বোস আর বাস্তুঘুঘুর সঙ্গে রেস্তরাঁয় খেতে গিয়ে সে রীতিমত ঠোক্কর খেয়েছে। জীবনের ঠোক্কর। নীতির বালাই অশোক জানার কোনদিনই বড় একটা ছিল না। নিজেকে দাঁড় করাতে গিয়ে অনেক কাজই সে করেছে যা হয়তো নীতিবাগীশরা করতে বিমুখ হতো। শশধর বোসকে এম. এল. এ. দাঁড় করানো সেই ধরনের একটা কাজ। রাজনীতি নিয়ে সে কোনদিনই মাথা ঘামায়নি, আজও ঘামায় না। তবে ইলেকশনের মরশুমে আরও পাঁচজন যেরকম পয়সা বানায়, অশোক জানাও সেই লোভেই শশধর বোসের হয়ে খেটেছিল, ফলও পেয়েছে। গ্রামের ঐ বিরাট বাড়ির দোতলার ছাদ ঢালাই করা অন্যথায় সম্ভব হতো না।

কিন্তু মাতাল শশধর বোসকে টলতে টলতে গাড়িতে উঠে চলে যেতে দেখে অশোক জানা হোঁচট না খেয়ে পারল না, মনে হলো সত্যিই সে অন্যায় করেছে। এতখানি সুবিধাবাদী হওয়া তার উচিত হয়নি। নিজের স্বার্থ গুছিয়ে নিতে গিয়ে গণদেবতাকে সে ধোঁকা দিয়েছে। অথচ প্রতিকারের এখন তো কোন উপায় নেই। ঐ সঙটার গলায় শিকল পরিয়ে বাস্তুঘুঘু ওকে দিয়ে বাঁদর নাচ নাচাবে। রাজনীতির মুক্ত অঙ্গনে ডুগডুগির তালে তালে শশধর এম. এল. এ. হাত-পা তুলে কোমর দুলিয়ে খেলা দেখাবে। কাগজওয়ালারা ছবি ছাপিয়ে হাততালি দেবে; ব্যস, তখন আর ওকে পায় কে!

নিজের ওপর বিরক্তি ধরল অশোক জানার, মনে মনে ঠিক করল শশধর বোসের বিরুদ্ধে সে লেখালেখি করবে। অবশ্য এ প্রতিজ্ঞা কতক্ষণ টিঁকবে বলা শক্ত। এও হয়তো পানীয়ের ফল, শশধর বোসের সঙ্গে সেও তো না-জেনে

নেশা করেছে, যদিও একেবারে চরম অবস্থায় পৌঁছয়নি। তবে অনেক সময় ভাল কাজ করার বাসনা নেশার সঙ্গেই উবে যায়।

অশোক জানা প্রেসে ফিরে এসে দেখল, মেসিনম্যান নিরঞ্জন ওরই অপেক্ষায় বসে আছে। বলল, বাবু চাবিটা নিন আমার দেরি হয়ে গেল, সেই কত দূর যেতে হবে।

অশোক জানা ভুরু কুঁচকে বলে, আমার জন্যে অপেক্ষা করার তো কিছু ছিল না, চাবিটা দিয়ে গেলেই তো পারতে।

—কাকে দিয়ে যাব?

—কেন, কবিতা নেই?

—সে তো বিকেলবেলাই আপনার কাছ থেকে ছুটি নিয়ে গেল।

—বলেছিল পাঁচটার মধ্যে ফিরে আসবে। কোন বন্ধুর সঙ্গে দেখা করতে গেল, তার বুঝি অসুখ করেছে।

নিরঞ্জন বিদ্রূপ করতে ছাড়ে না, ওসব বাহানা, সাতঘাটের জল খাওয়া মেয়ে নিশ্চয় কোন পুরুষ মানুষের সঙ্গে—

অশোক জানা থামিয়ে দেয়, ঠিক আছে নিরঞ্জন, তুমি তাহলে যাও। আমি প্রুফগুলো দেখে রাখি, একেবারে প্রেস বন্ধ করে বাড়ি ফিরব।

বাবুকে একলা পাবার সুযোগ বড় একটা নিরঞ্জনের হয় না, তাই কান চুলকে বলল, কিছু টাকা অ্যাডভান্স দেবেন স্যার?

—টাকা! কোথায় পাব? দেখছ তো কাজকর্ম নেই বললেই হয়।

—টাকা চাইলেই তো আপনি ঐ এক কথা বলেন। আর খেটে খেটে আমার তো হাড় মাস কালি হয়ে গেল।

অশোক জানা রসিকতা করে, ভালই হয়েছে, আর বাজার থেকে কালি কিনতে হবে না, তোমাকেই এবার মেশিনে চড়াব। প্রত্যেক মাসেই অ্যাডভান্স নেওয়া কি ভাল, মাসের শেষে আর মাইনে কি পাবে তা হলে?

নিরঞ্জন বোঝে অশোক জানার কাছ থেকে ফোকটে টাকা পাওয়া যাবে না। যেদিন বেশী কাজের চাপ পড়বে মোচড় দিয়ে টাকা বের করতে হবে।

এরা দুজনে যখন অগ্রিম টাকার বিষয়ে দর কষাকষি করছে, কবিতা তখন মিতার ঘরে বিস্ময়ে হতবাক হয়ে শুনছে তার কথা।

## ॥ পনেরো ॥

নিরঞ্জনের অনুমান ঠিক হয়নি। বন্ধুকে দেখতে যাবার অছিলায় কবিতা ছুটি নেয়নি অশোক জানার কাছ থেকে, সত্যিই সে মিতাকে খুঁজতে

গিয়েছিল। কারণ সপ্তাহখানেক হলো মিতা আর রাত্রে রানাঘাটের বাসায় ফিরছে না।

মিতা আর কবিতার বন্ধুত্ব আজকের নয়। রানাঘাটের একই ক্যাম্পে তারা মানুষ। সুখ দুঃখের বিচিত্র অভিজ্ঞতা দুজনকেই নিজের পায়ে দাঁড়াতে শিখিয়েছে। তবু এদের চিন্তাধারা আলাদা, বুদ্ধি আলাদা, বিবেচনা আলাদা। ছোটবেলা থেকেই কবিতা লক্ষ্য করেছিল, মেয়েরা মিতার বন্ধু হয় না। ও দস্যিপনা করে বেড়াত ছেলেদের সঙ্গে। বড় হবার পরও কিন্তু ওর স্বভাব বদলায়নি। বাড়িতে কত বকুনি খেয়েছে বেশী রাত পর্যন্ত ছেলেদের সঙ্গে আড্ডা মারার জন্যে, তবু সে কিছুতেই দমেনি। অন্য মেয়েরা টিটকিরি কেটে মিতার নাম দিয়েছিল 'ঢলানি'।

মিতা কিন্তু এ বিশেষণে চটত না, উল্টে মন্তব্য করত, ও বাঁদরীগুলোর মুখে বোধহয় আঙুরফল টক লেগেছে। নিজেরা পারিস তো ঢলানী মেয়ে হ না, ছেলেরা তো একবার ফিরেও তাকায় না।

কবিতা থামাত, কেন তুই ওদের সঙ্গে ঝগড়া করিস!

—ওরাই তো আমার পেছনে লাগতে আসে। আগে নিজে দাঁড়াই, তারপর ওদের মুখে ঝামা ঘষে দেব।

নিজের পায়ে দাঁড়াবার পথও কিন্তু মিতাই খুঁজে বার করেছিল। ছোট মেয়েদের মধ্যে ওই প্রথম রানাঘাট-এর ক্যাম্প থেকে কলকাতায় আছে। গুঁড়ো মসলা তৈরীর কারখানায় কাজ নেয়। তারপর আস্তে আস্তে অনেককেই টেনে এনেছিল ওই রাজাবাজারের কর্মক্ষেত্রে। সেইসঙ্গে কবিতাও আসে।

ওরা দুজনে রানাঘাট থেকে এক ট্রেনে আসত, রাত্রিবেলা ফিরতও একই গাড়িতে। গান করতে করতে আসা-যাওয়া, তারই মধ্যে অফুরন্ত গল্প, কলকাতা জীবনের বিচিত্র অভিজ্ঞতার কথা। মাঝে মাঝে দেখা যেত মিতার পরনে বাহারে নতুন শাড়ি। কখনও বা হালফ্যাশনের হ্যান্ডব্যাগ, নকশাকাটা চটি, গালার চুড়ি। এসব নিয়ে অন্য মেয়েরা হাসাহাসি করত, কবিতা জানত এগুলো মিতাকে তার বাবুর উপহার। কখনও বলত, তোর বাবুটি খুব রসিক, না রে মিতা?

মিতার চটুল উত্তর, মন্ত্র জানলে সবাইকেই রসিক করা যায়।

—কি করে?

—বোকা মেয়ে, এসব শিখতে হয়।

কিছুদিন হলো মিতা আর সকালের ট্রেনে আসে না, একটু দেরী করে গাড়ি ধরে, সেইজন্যে কবিতার সঙ্গে দেখাসাক্ষাতও কম হতো। বলত, হাজিরার টাইম্‌টা বদলে নিয়েছি, অত ভোরে আর ঘুম থেকে উঠতে পারি না। তাই দেরীতে আসি।

কবিতা অবাক হতো, বাবু বকে না?

মিতার চটুল হাসি, বকবে কেন? সন্ধ্যেবেলা বাবুর জন্যেই তো আমার ফিরতে দেরী হয়।

—আমাদের চেয়েও বেশি রাত করে ফিরিস?

—তা ছাড়া আর কি!

—ভয় করে না?

—আমি কি ছেলেমানুষ? ভয়, ভাবনা—ও দুটোকেই জলাঞ্জলি দিয়েছি। তবে খুব বেশি রাত হয়ে গেলে আর রানাঘাটের বাসায় ফিরি না।

—তাহলে কোথায় থাকিস?

মিতা একটা চোখ ছোট করে বলে, অত কথা জানতে নেই, তুইও বখে যাবি।

রাত্রে বাসায় না ফেরার সূচনা তখন থেকেই হয়েছিল, তবে সেটা হতো মধ্যে মধ্যে। এখন একনাগাড়ে সাত দিন না ফেরায় মিতার মা চিন্তিত হয়ে ছুটে আসে কবিতার কাছে।

উৎকণ্ঠিত স্বরে বলে, তুই একবার মিতার খবর নে কবু, একে তো সংসার নিয়ে জ্বলেপুড়ে মরছি, তার ওপর ঐ পোড়ারমুখী মেয়েটা—

কবিতা জানবার চেষ্টা করে, বাড়িতে কোন খবরও দেয়নি?

—কিছু না।

—কি হয়েছিল? কারুর সঙ্গে ঝগড়া-ঝাঁটি—

—ঐ ডাকাত মেয়ের সঙ্গে ঝগড়া করবে কে? গুরুজন বলে কোন জ্ঞান আছে? সারাক্ষণ গালাগালি, আমাদের জন্যেই যেন ওর জীবন নষ্ট হয়ে যাচ্ছে, বাসার কোন জিনিস ভাল লাগে না। যা রাঁধি ওর কাছে সবই বিচ্ছিরি, পচা। তবু মুখ বুজে থাকি। কি করব বল, রোজগেরে মেয়ে—

কবিতা আশ্বাস দেয়, ঠিক আছে মাসীমা, আমি আজ খবর নেব। হঠাৎ কি এমন হতে পারে—

—তোমরাও তো কাজ করছ মা, অসুস্থ বাপ-মা সবাইকে নিয়েই তো ঘর করছ, কই এমন ফোঁসফোঁসানি তো কখনও দেখিনি।

—ঠিক আছে, আপনি যান। আমি দেখছি।

সারাদিনই কবিতা মিতার কথা ভেবেছে। মেয়েটাকে কোনদিন তার স্বার্থপর মনে হয়নি। হয়তো ব্যবহারটা অন্য ধরণের, আর পাঁচজনের সঙ্গে মেলে না। সত্যিই কি সে জন্মের মত বাসা ছেড়ে চলে এল, না কোনো অসুখ-বিসুখে পড়ে গেছে? মেয়ের যে অসুখ করলেও করতে পারে এ

আশঙ্কা কিন্তু মিতার মা একটিবারের জন্যেও প্রকাশ করেনি। যেখানে তার স্বার্থে ঘা লেগেছে সেইটাই বড় করে তুলে ধরেছে কবিতার সামনে। দারিদ্র্য মানুষকে এমনই একটা স্তরে নামিয়ে নিয়ে যায় যেখানে সব সম্পর্কের গ্রন্থি শিথিল হয়ে পড়ে। বাবা-মা ভাই-বোন সংজ্ঞাগুলোকে পয়সার সুতো দিয়ে মালা গেঁথে রাখা হয়, টানাপোড়েনে তা তো ছিঁড়বেই।

প্রেস থেকে ছুটি নিয়ে কবিতা যখন মিতাদের মসলার কারখানায় হাজির হলো তখনও চারটে বাজেনি। কবিতাকে দেখে মিতা সত্যিই আনন্দে লাফিয়ে উঠল, আয় আয় কবু, কতদিন তোকে দেখিনি।

এমনভাবে কথা বলল মিতা, কিছুই যেন ঘটেনি।

কবিতা জিজ্ঞেস করল, হ্যাঁ রে, তুই নাকি আজকাল রাত্রে বাসায় ফিরিস না?

মিতা হাসতে হাসতে বলল, সময় পাচ্ছি কই! রাত্রি একটা দুটোর আগে তো ছুটি পাই না। তারপরে বাড়ি ফিরব কি করে?

—বাড়িতে একটা খবর পাঠাবি তো? মাসীমারা ভাবছেন না?

মিতা ঠোঁট বেঁকিয়ে হাসল, মা ভাববেন আমার জন্যে, বলিহারী বুদ্ধি তোর!

—উনিই তো আমাকে পাঠালেন তোর খোঁজ নিতে।

—দেখতে পাঠিয়েছে পাখী শেকল কেটে পালাল কিনা। যখন শুনবে মাস গেলে পয়সা ঠিক পাবে তখন আর চেঁচাবে না। যাক, চল আমার ঘরে, এখানে বসে গল্প করা যায় না।

মিতা উঠে পড়ে অন্য মেয়েদের উদ্দেশে বলে, বাবু খোঁজ করলে বলিস, আমি ঘরে গেছি। ফাঁকি দিবি না, মন দিয়ে কাজ করবি।

কবিতাকে নিয়ে বেরিয়ে যেতেই অন্য মেয়েগুলো নিজেদের মধ্যেই ইশারা করে বলল, দেমাক দেখ, এখন বাবুর পাটরানী হয়েছেন, ধরাকে সরাজ্ঞান করছেন। নে, দু' দিন করে নে। পরে যখন মারবে লাথি তখন বুঝবি। পাটরানী তো কম দেখলাম না।

ঘিঞ্জি অলিগলি পেরিয়ে রাজাবাজারের মধ্যে দপ্তরীপাড়ার এক কোণের দোতলার একটা ঘরে চাবি খুলে মিতা কবিতাকে ভেতরে ঢোকাল। বলল, এতদিন জানতে চাইছিলি কলকাতায় কোথায় আমি থাকি; এই আমার ঘর। পাশের ছাতটায় একটা টিনের চাল আছে, ওখানে রান্না করি। কেমন ভাল না?

কবিতা বড় বড় চোখ করে তাকিয়ে তাকিয়ে ঘরটা দেখল। খুব ছোট নয়, তক্তপোশের ওপর বিছানা পাতা রয়েছে, তার উপর একটা সুন্দর বেডকভার,

খান দুই চেয়ার, একটা ছোট টেবিল, তারই পাশে একটা জাল আলমারি, ওটাই ভাঁড়ার। দেয়ালে একটা আয়না ঝুলছে, তার পাশে আলনা। শাড়ি, সায়া, ব্লাউজ, চুলের ফিতে ওইতেই টাঙানো।

কবিতার ঘোর তখনও কাটেনি। জিজ্ঞেস করলো, তুই একলা থাকিস?

—একরকম একলাই। তবে সন্ধ্যের পর বাবু আসে।

—ভাল লাগছে?

—কি?

—এই জীবনটা?

মিতা হাসল, খারাপটা তো এখনও বুঝতে পারছি না। রানাঘাটের গোয়ালের চেয়ে তো এ ঢের ভাল। সেখানে গরু-ছাগলের মতো পড়ে না থেকে এখানে যদি মানুষের মতো বেঁচে থাকতে পারি তাতে খারাপটা কি হলো?

—তা বলছি না। বাড়ির লোকদের কথা—

—তারা তো আমাকে চায় না, চায় আমার টাকা। কিছু ডোল পাঠিয়ে দিলেই হবে।

কবিতার রুচিতে বাধে, ছি, ছি, কি বলছিস!

—এখন বুঝতে পারবি না, চোখ খুলে সংসারটা দেখ, দেখবি আমি খাঁটি কথাই বলছি। ভাল খাচ্ছি, পরছি, আনন্দে আছি এই তো যথেষ্ট।

কবিতা কোন কথা বলে না, চুপ করে যায়।

—কি ভাবছিস?

—মানে তোর বাবুরও বউ, ছেলে, সংসার সব আছে!

—তাতে কি হলো? নদীর এক পাড় ভাঙে আর এক পাড় গড়ে।

—তাদের কথা ভাবলে খারাপ লাগে না?

—তুই হাসালি কবু, দুনিয়াসুদ্ধ লোকের কথা কি শুধু আমাদেরই ভাবতে হবে! কারণ, আমরা উদ্বাস্তু, কোন কিছুতেই আমাদের অধিকার নেই? এতটুকু সুখ পেলে বুঝতে হবে কাউকে আমরা বঞ্চিত করছি। তাই যদি সত্যি হয়, হোক। আমাদের অনেক ঠকানো হয়েছে, মুখ বুজে ঠকেছি, এখন যদি দু'-একজনকে ঠকাই তাতে পাপ হবে না।

কবিতা চুপ করে কথা শুনছিল, গম্ভীর গলায় বলল, কি জানি, তোর কথা ঠিক বুঝতে পারছি না। মানে, এই জীবনটার কথা, এ তো ঠিক বিয়ে নয়।

মিতা আবার হাসল, বিয়ে হলেই বুঝি সাত খুন মাফ? সাত পাকে বাঁধতে পারলে পাকাপোক্ত ব্যবস্থা? বাবুরও তো বউ আছে, তবে লোকটা আমার কাছে থাকে কেন? ওসব সংস্কৃত মন্ত্রের চেয়ে ফুস্‌মন্তরের দাম অনেক বেশি।

একটু থেমে মিতা দাঁত দিয়ে নিজের ঠোঁটটা কামড়াতে কামড়াতে বলে, তবে এ কথা বলছি না, এ বাবু চিরকাল থাকবে। একজন যাবে আর একজন আসবে। তাতে কিছু আসে যায় না।

কবিতা বলল, বোধহয় পাঁচটা বাজল। আমি যাই, প্রেসে ফিরতে হবে।

—পাগল নাকি, আমি এখন তোকে ছাড়ব ভেবেছিস? এতদিন পরে দেখা হলো, নিজের ঘরে নিয়ে এলাম, তুই এখন আমার সঙ্গে চা খাবি। এখানে ভাল কষা মাংস পাওয়া যায়, এখুনি আনাচ্ছি। তারপর দুজনে মিলে সাজব, বেড়াতে বেরব।

—কোথায়?

—তোকে আমাদের তীর্থে নিয়ে যাব। তারপর রাত্রিবেলা ফিরে আমার সঙ্গে এই ঘরে থাকবি।

—সে কি, রানাঘাটের বাসায় না ফিরলে সবাই ভাববে যে!

—কেউ ভাববে না, তুই আমার কথা রাখ; তাহলে আমিও কথা দিচ্ছি, কালকে তোকে নিয়ে একসঙ্গে রানাঘাটে ফিরব, আমার বাড়িতে দেখাও করে আসব।

কবিতা অবাক হয়, তার মানে কাল প্রেসে যাব না?

—মোটেও না, ছুটি। কি করবে প্রেসের মালিক? একদিনের রোজ কেটে নেবে তো, আমি দিয়ে দেব। ডবল্ রোজ। কথা দে থাকবি?

কবিতা ভাবতে পারেনি মিতা এত সহজে রানাঘাটে ফিরতে রাজী হবে। অন্তত দেখা করার জন্যেও। তাছাড়া আজকের কথাবার্তার পর মিতার বাবুটিকে চাক্ষুষ দেখার কৌতূহলও হচ্ছিল প্রবল। তাই বলল, সত্যি তুই কাল যাবি?

—যাব।

—তা হ'লে আমি থাকতে রাজী আছি।

মিতা খুশী হয়ে কবিতাকে জড়িয়ে ধরল, বোধহয় কোন এক বান্ধবীকে তার সৌভাগ্যের জীবন দেখাতে পারার আশায় উৎফুল্ল হয়ে উঠেছিল। বলল, আমি তোকে খুব ভালবাসি রে কবু।

কবিতার অস্ফুট উত্তর, জানি।

## ॥ ষোলো ॥

শহর কলকাতার নানা জায়গায় নানা ধরনের আড্ডার আসর বসে। আড্ডাকে বাদ দিলে কলকাতার কালচারকে বোঝা সম্ভব নয়। চায়ের আড্ডা, কফির

আড্ডা, তাসের আড্ডা, ফুটপাথের আড্ডা, মজলিসী আড্ডা, সাহিত্যের আড্ডা, ছুটির আড্ডা, চড়ুইভাতির আড্ডা, গৃহিণীদের আড্ডা, অবসরপ্রাপ্ত বৃদ্ধদের আড্ডা, গুলতানির আড্ডা, তাছাড়া জুয়ার আড্ডা, নেশার আড্ডা, ঘোড়ার মাঠে রেসুড়েদের আড্ডা তো আছেই। সব রকম আড্ডার সমন্বয়ে কলকাতা কালচারের একটা চেহারা ফুটে ওঠে আধুনিক ব্যঞ্জনাময় চিত্রকলার মত।

এক আড্ডার সঙ্গে আর এক আড্ডার কোন মিল নেই, এদের জাত আলাদা, ধর্ম আলাদা, চেহারা আলাদা। ভারতের অন্যত্র এতরকম আড্ডার আসর কোথাও বসে বলে জানা নেই। আড্ডার মর্ম বিদেশীরা বোঝেই না, আড্ডার কোন প্রতিশব্দ নেই, আড্ডার ব্যাখ্যা আড্ডাই। বলা নেই কওয়া নেই কারা আসবে ঠিক নেই অথচ হঠাৎ এক একদিন আড্ডা জমে ওঠে। বিশুদ্ধ সঙ্গীতের আলাপ ক্রমশঃ ঘনীভূত হয় তান আর লয়ের মাধ্যমে। আড্ডা নির্ভর করে মেজাজের ওপর। যারা আড্ডাধারী তাদের দেওয়া আর নেওয়ার ওপর।

এই ধরনের এক মজলিসী আড্ডা বসে ফোর্ট উইলিয়ামের দক্ষিণে হেস্টিংস অঞ্চলের ময়দানের ওপর। সন্ধ্যার অন্ধকার যত নামে ততই আসতে শুরু করে এই আড্ডার সভ্যরা। রাস্তার ধারে নয়, মাঠের মাঝখানে দুটি দ্বীপের মত দু'খানি আড্ডার আসর। আড্ডাধারীরা রাস্তায় নেমে মাঠের ভেতরে ঢোকে, কিছু দূর এগুলে অন্ধকারের মধ্যে তার ছায়ামূর্তিটা যখন নড়েচড়ে ওঠে কোন একটি আসর থেকে একজন ঊর্ধ্ববাহু হয়ে সাড়া দেয়, 'মা'।

এটি সাঙ্কেতিক ধ্বনি। সঙ্গে সঙ্গে নবাগত আড্ডাধারীও হাত তুলে সঙ্কেত জানায়, 'মা'।

আড্ডার আসর থেকে একজন হাঁক দেন মকরধ্বজ, শিগ্‌গির সতরঞ্চি আর গেলাস দে।

মকরধ্বজ কিন্তু কোন ব্যক্তিবিশেষের নাম নয়। যে লোকটি যখন এই আড্ডার আসরে চ্যাটাই, সতরঞ্চি, সোডা, গেলাস, আর ভিজে ছোলা আদা নুন-এর চাট যোগায় তারই নাম মকরধ্বজ।

দুটি আসর পৃথকভাবে বসে। কারণ এদের পানপ্রথা আলাদা। দু' জায়গাতেই এদের অবশ্য পানীয় বাংলা দু' নম্বর। তবে যে আসরটি আয়তনে বড় তাদের মূলনীতি হলো 'যার যার তার তার'। এরা নিজেরা সঙ্গে করে বোতল নিয়ে যায়, কিন্তু অন্য কাউকে খেতে দেয় না। এই আসরটির নাম 'মরুতীর্থ হিংলাজ'।

অন্য আসরটির সভ্যসংখ্যা সব সময় কম, এখানে একজনের পয়সায় সকলে মিলে পান করে। প্রায় প্রতিদিনই কোন একজনের ঘাড়ভাঙা হয়, সিনেমায় বা থিয়েটারে নামতে চায় এমন কোন যুবক, রেসের বাজি জিতেছে

এমন কোন মধ্যবিত্ত, মেয়েদের সঙ্গ চায় এমন কোনো ধনপতি গাঁইয়া, কালো বাজারের দৌলতে কোন ভুঁইফোড় বড়লোক এই আসরের রসদ যোগায়। আড্ডাধারীদের ভাষায়, 'এরা মায়ের জন্য বলিপ্রদত্ত'। এই আসরটির নাম 'উদ্ধারণপুরের ঘাট'।

আজ এই আসরের লোকেরা মুখ শুকিয়ে এতক্ষণ বসেছিল, গলা শুকিয়ে তো বটেই। তখনও বলি হবার জন্যে কেউ এসে পৌঁছয়নি, এরা সতরঞ্জি, গেলাস, সোডা চাট্ নিয়ে অধীর আগ্রহে বসেছিল, আর শিকারীর চোখ নিয়ে দেখছিল 'মরুতীর্থ'কে এড়িয়ে ওদের দিকে শেষ পর্যন্ত কেউ আসে কি না।

হঠাৎ ওদের মধ্য থেকে কে একজন চেঁচিয়ে উঠল, এসেছে, এসেছে।

সঙ্গে সঙ্গে সাঙ্কেতিক ধ্বনি, 'মা'।

প্রতিধ্বনি উঠল অন্ধকারের মধ্য থেকে, 'মা'।

দেখা গেল দুটি মেয়ের মাঝখানে এক ভদ্রলোক, পেছনে মকরধ্বজের মাথায় একটা ঝুড়ি। বুঝতে বাকী রইল না সেটা বাংলা দু' নম্বরের বোতলে ভর্তি।

কবিতা ভয়ে ভয়ে জিজ্ঞেস করল, এ আমরা কোথায় যাচ্ছি মিতা?

মিতা কবিতাকে ভরসা দিয়ে বলে, ভয় পাস না, এ হলো 'উদ্ধারণপুরের ঘাট'। বাবু নিশ্চয় রেসের মাঠে খুব পয়সা পিটেছে, তাই এই উৎসব। অন্যদিন আমরা ওদের দলে বসি। ওখানে খরচ কম।

অন্ধকারের মধ্যে কবিতার কিন্তু ভয় করতে লাগল। আরও ভয় করতে লাগল আড্ডাধারীদের 'মা', 'মা', 'মা', সমবেত চীৎকারে। এ তাদের উচ্ছ্বাস, প্রার্থনা ব্যর্থ হয়নি, মায়ের জন্য বলি পড়েছে।

'উদ্ধারণপুরের ঘাটে' মায়ের জন্য বলি পড়ার উচ্ছ্বাস শুনে 'মরুতীর্থ'র সভ্যরা নড়ে চড়ে বসল, বিশেষ করে তারা, যাদের পানীয় ইতিমধ্যে ফুরিয়ে গেছে। অন্যদের বোতল থেকে পান করার রেওয়াজ এখানে নেই, তা ছাড়া মকরধ্বজ মারফত নতুন বোতল সংগ্রহ করার সামর্থ্যই বা কোথায়। যেমন এককালের নামকরা চিত্রপরিচালক সৌরভ সেন ছবিতে অভিনয়ের লোভ দেখিয়ে একটি কলেজের ছেলের পয়সায় দু' বোতল দু' নম্বর কিনে সন্ধ্যা থেকে মরুতীর্থে আসর জমিয়ে বসেছে। কিন্তু দু' বোতলের আয়ু আর কতক্ষণ, ছেলেটিকেও কিছুটা ভাগ দিতে হয়েছে বইকি। আর বলতে হয়েছে অনর্গল মিথ্যে কথা—

—তাহলে সৌরভ-দা......

—কিচ্ছু ভাবিস না পটল, এই একখানা ছবি দেখাব বাজার তেলপাড় করে দেবে। আর, তোর জন্যে যে সিনারিও লিখেছি, আমি বলে দিতে পারি, ঐ

একটা পার্ট অভিনয় করে তুই বাংলা দেশের হিরো হয়ে যাবি।

—সেই তো আমার স্বপ্ন।

সৌরভ সেন জোর দিয়ে বলে, আর স্বপ্ন নয়, এবার বাস্তব, খুব দেরি হলে সামনের মাস থেকে আমরা ফ্লোরে যাচ্ছি।

পটলের কৌতূহল, প্রোডিউসার ঠিক হয়ে গেছে?

—আরে, তিন ব্যাটা প্রোডিউসার পেছনে পেছনে ঘুরছে—এ হলো সৌরভ সেন। একবার যেই বাজারে রটে গেছে আমি নতুন ছবি করব, ব্যস, আর রক্ষে আছে!

—আর্টিস্ট?

—তারাও পাগল করে মারছে, ফিল্ম লাইনের বোয়াল থেকে চুনোপুঁটি সব আর্টিস্টই তো আমার হাতে তৈরী। এখন সকলেরই ইচ্ছে আমার নতুন ছবিতে নামবার। কতজনকে চান্স দিই বল? শুধু তোকে—

পটল বলে যায়, আপনি আমায় কত স্নেহ করেন তা কি বুঝি না!

স্নেহপ্রবণ সৌরভ সেন পটলকে জানিয়ে রাখতে ভোলে না, এর পরদিন কিন্তু আর এক বোতল বেশী আনবি। কম খেলে কি হয় জানিস, নেশাও জমে না, তেষ্টাও মেটে না।

পটল জানায়, আজকেই আনব ভেবেছিলাম, কিন্তু মা আমাকে দুধের কার্ড করতে টাকা দিলেন না।

—তাহলে কি হতো?

—পকেটমার হতো। এখানকার আসর জমত।

—তাহলে বাড়ির দুধ?

পটল হাসে, মা আমার উপর রেগে গিয়ে পরদিন নিজে টাকা দিয়ে কার্ড করিয়ে আনতেন।

—ভাগ্যিস কলকাতা শহরে পকেটমারগুলো আছে, তাদের দোহাই দিয়ে তবু দু-চার দিন যা ফুর্তি করা যায়।

কেন, জানা নেই, একথা শুনে সৌরভ সেনের মনটা খারাপ হয়ে গেল। শেষ পর্যন্ত তাকে এতটা নামতে হয়েছে। মিথ্যে লোভ দেখিয়ে পটলের নিজের পকেটমারের টাকায় সৌরভ সেনকে 'মরুতীর্থে' আসতে হচ্ছে! অথচ একদিন কত না প্রতাপ ছিল মানুষটার। একসঙ্গে একাধিক ছবি সৌরভ সেনের পরিচালনায় এই কলকাতার স্টুডিওতে উঠেছে, প্রেসের লোকেরা প্রশংসায় পঞ্চমুখ ছিল, দর্শকরা অপেক্ষা করত সৌরভ সেনের নতুন ছবির জন্যে। পটলকে সে মিথ্যে বলেনি, অনেক আর্টিস্ট সে তৈরি করেছে, এখন যারা খ্যাতির শিখরে। টালিগঞ্জে শৌখীন বাড়ি করেছিল, সৌরভ সেনের সে বাড়ি এখনও আছে, তারই দু'খানা ঘরে সৌরভ সেনের সংসার। বাড়িটা বাঁধা পড়েছে এক

কোম্পানীর কাছে, আর কয়েক মাসের মধ্যেই বেহাত হয়ে যাবে। কলকাতার বড় বড় হোটেল রেস্তরাঁয় সৌরভ সেনের পানের আসর বসত। সে সময় কলকাতায় কতরকম বিলাতী সুরা পাওয়া যেত, শ্যাম্পেন, ভারমুথ, ওয়াইন—আহা সে-সব স্বপ্নভরা দিন! চারপাশে সুন্দরী মেয়েদের ভিড়, প্রোডিউসার-ডিস্ট্রিবিউটাররা কতভাবে সৌরভকে আপ্যায়ন করত।

অথচ আজ সব ভোঁ-ভাঁ।

গোটা দুই ছবি মারাত্মকভাবে ফ্লপ হবার পর ছবির জগৎ থেকে চিরকালের মত সৌরভ সেনকে বেরিয়ে আসতে হয়েছে। কিন্তু কেন? এখনও তো সৌরভ সেন ছবির জন্যে গল্প ভাবতে পারে, এখনও তো পরিচালনা করার শক্তি তার আছে, তবে কেন তাকে সরে আসতে হলো?

এই একটা প্রশ্নের উত্তর আজও সৌরভ সেন খুঁজে পায়নি। বুঝতে পারেনি সে ফুরিয়ে গেছে, আর তার নতুন করে দেবার কিছু নেই, বলারও কিছু নেই।

হঠাৎ কখন যুগ পাল্টে যায়, ভাষা বদলে যায়, তখন আর চলমান জীবনের সঙ্গে সামঞ্জস্য রাখা যায় না। নতুন যারা আসে, তাদের কথা বুঝতেও যেমন মুশকিল হয়, ততখানি অসুবিধে হয় তাদের বোঝাতে।

কারণ, নতুন আর পুরোনোর মধ্যে ভাব-বিনিময়ের ভাষা যায় হারিয়ে।

সৌরভ সেন হারিয়ে যাওয়া দিনের সেই খ্যাতি সম্মানকে আঁকড়ে ধরে থাকার যত চেষ্টা করেছে, ততই নিষ্ঠুর বর্তমান তাকে দমবন্ধ করে পিষে মেরেছে। বয়সের তুলনায় তাই সৌরভ সেনের শরীরটা নড়বড়ে। অসংলগ্ন কথাবার্তা, নিজের জীবন দর্শনে আস্থা হারিয়েছে অথচ নতুন দর্শনকেও গ্রহণ করতে পারছে না। এককালের কারুকার্য করা বাসভবন সংরক্ষণের অভাবে ক্রমশ যেন ভেঙ্গে পড়ছে, বালি খসে পড়েছে, ইঁটে ফাটল, চারদিকে আগাছা। অদূর ভবিষ্যতে হয়তো জঙ্গলে ভরে যাবে।

সৌরভ সেনের নিজেকে কিন্তু আরও মর্মান্তিক মনে হয়। মনে হয়, ফুটো নৌকায় ক্রমশ জল উঠছে, আস্তে আস্তে মাঝদরিয়ায় ডুবে যাবে। অথচ বাঁচবার কোন উপায় নেই, এককালে সাঁতার কাটতে পারত, কিন্তু এখন তাও পারে না। ভুলে থাকার জন্যে সারাদিনের উঞ্ছবৃত্তির পর এখানকার আসরে নিশ্চিন্ত আশ্রয় নেয়। যেদিন অনেক চেষ্টা করেও লোক জোটাতে পারে না, সেদিন গেলাস নিয়ে আসর জাঁকিয়ে বসে থাকে উদ্ধারণপুরের ঘাটে।

আজ অন্য আসর থেকে 'মা', 'মা' ধ্বনি শুনে হাতের গেলাসটা এক চুমুকে শেষ করে সৌরভ সেন উঠে দাঁড়াল, তাহলে ভাই, পটল, আজ তুমি এস, ওই কথাই রইল, ছবি শুরু হবার আগে তোমায় খবর দেব।

পটল জিজ্ঞেস করল, আপনি এখন যাবেন না সৌরভ-দা?

—কি করে যাই বল, ঐদিকে দেখছ না, আরও কয়েকজন বন্ধু-বান্ধব রয়েছে। একবার দেখা না করে গেলে সকলের অভিমান হবে। তুমি ছেলেমানুষ, আর দেরি ক'রো না, বাড়ি ফিরে যাও।

পটলকে কাটিয়ে সৌরভ সেন একরকম টলতে টলতে অন্য আসরের কাছে গিয়ে হাজির হলো। সঙ্গে সঙ্গে সমস্বরে আহ্বান, চলে এস মক্কেল, আজ পাঁঠা নয়, মোষ বলি পড়েছে।

সৌরভ সেনের প্রশ্ন, ভাগ্যবানটি কে?

—দি গ্রেট হলধরদা, দি ওনলি হলধরদা, একমেবাদ্বিতীয়ম্।

হলধরদাকে চেনে না এ দুই আসরে এমন লোক নেই বললেই হয়। ভদ্রলোক মোটা-সোটা, গোলগাল, দিব্যি নেয়াপাতি ভুঁড়ি, মাথায় চকচকে টাক, কানের দুপাশে, ওপরে কিছু ছড়ানো চুল আছে, চওড়া গোঁফ, পরনে বেশির ভাগই ধুতি আর পাঞ্জাবি। খুব সহজে আসর জমাতে পারে। পকেটে বেশি রেস্ত না থাকলে নিজেই বোতল এনে মরুতীর্থে বসে। কাউকে আধ আউন্সও ভাগ দেয় না, আবার মাঝে মাঝে আজকের মত এক ঝুড়ি বোতল এনে সবাইকে পান করায়। আড্ডার লোকের বুঝতে বাকি থাকে না হলধরদা রেসের মাঠে টাকা জিতেছে। ভদ্রলোকের আর একটা বৈশিষ্ট্য—আসরে কখনও একা আসে না। সব সময় সঙ্গে মেয়ে থাকে, এরা অপ্সরী কিন্নরী কেউ নয়, একেবারে সাদামাটা চেহারা। এ নিয়ে অনেকে ঠাট্টা করে, হলধরদা, তোমার স্টকে কি একটিও সুন্দরী মেয়ে থাকতে নেই?

ভদ্রলোক মুচকি মুচকি হাসে, খবরদার ভাই, সুন্দরী মেয়ের দিকে ঝুঁকো না।

—কেন?

—বউ সুন্দরী হলে পালাবে, রক্ষিতা সুন্দরী হলে তোমাকে সর্বস্বান্ত করে ছাড়বে, আর পরস্ত্রী সুন্দরী হলে তোমার চরিত্র খারাপ করে দেবে। অতএব শত হস্তেন সুন্দরীম্।

—তাই বলে এইসব মেয়ে?

হলধরদার ধ্রুপদী জবাব, তবু মেয়ে তো, পুরুষমানুষ নয়।

—এর পর আর তর্ক চলে না। হলধরদার এ-জাতীয় মেয়ে-বন্ধুদের সকলেই স্বীকার করে নেয়। এ-ছাড়া উপায় তো নেই।

সৌরভ সেন বিনা ভূমিকায় হলধরদের কাছে এসে বসে পড়ে। খোশামোদ করে বলে, তাই বলি, এক ঝুড়ি মাল নিয়ে কে এল, কার এত বুকের পাটা? তা কত টাকা কামিয়েছ আজ? নিশ্চয় হাজারখানেক। নইলে এত লোককে কেউ খাওয়ায়? বেঁচে থাক হলধরদা, বেঁচে থাক তোমার ঘোড়ার মাঠ, চট করে আমার গেলাসটা ভরে দাও দিকিনি।

অমায়িক হলধরদা সৌরভ সেনের গ্লাসে পানীয় ঢালতে ঢালতে বলে, তোমার সঙ্গে আমার তফাতটা কোথায় জানো ডিরেক্টার, তুমি বুইক গাড়ি থেকে ট্রামে নেমেছ, আর আমি বরাবর পা-গাড়িতেই চালিয়ে দিলাম, অবরে-সবরে ট্যাক্সি চাপি। তুমি বিলিতী থেকে ক্রমশ দু'নম্বরে নেমেছ, আমি চিরটা কাল ধান্যেশ্বরীর আরাধনা করেছি। তোমার সঙ্গে ঘুরত প্রজাপতির মত মেয়েরা, আমার এইসব ঘেঁটুফুলই ভাল।

সৌরভ সেন তাকিয়ে দেখল মিতা আর কবিতার দিকে। মিতাকে সে আগেও কয়েকবার দেখেছে। জিজ্ঞেস করল, ঐ মেয়েটি নতুন আমদানি বুঝি।

মিতা জবাব দেয়, ও আমার বন্ধু।

—তোমার তো খুব সাহস!

—কেন?

—নিজের বাবুর সামনে কেউ বন্ধু বার করে?

মিতা খিলখিল করে হাসল, কবিতা অন্য জাতের মেয়ে। এই কবু, তুই খাবি?

কবিতা কেমন অস্বস্তি বোধ করছিল, এ পরিবেশের সঙ্গে সে মোটেই পরিচিত নয়, বলে, না, থাক; তোরা খা।

হলধরদা কিন্তু সে কথায় কান দেয় না, মন্তব্য করে, তাই কখনও হয়, এক যাত্রায় পৃথক ফল! যখন এ আসরে এসেছ, গেলাসে চুমুক দিতে হবে বইকি। তোমার বন্ধুটি তো আমাদের সঙ্গে পাল্লা দিয়ে খায়।

মিতা ইতিমধ্যে পান করতে শুরু করে দিয়েছিল। বলে, আমিও প্রথমটা পছন্দ করতাম না, তবে এখন—

সৌরভ সেন পাদপূরণ করে, ভাল লাগে।

মিতা মাথা নেড়ে সম্মতি জানায়।

—তা হলে দাওয়াই ধরেছে।

এসব আসরের মত্ততা যত বাড়ে, ততই নানারকম গুঞ্জন শোনা যায় চারদিকে, নানারকম আলোচনা। এক কোণায় বসে দু'জন উঠতি লেখক, একজন আর একজনকে ধন্যবাদ দেয়, ভাগ্যিস তুই আমাকে এখানে নিয়ে এসেছিলি। এসব জীবন না দেখলে লিখব কি?

অন্যজনের উত্তর, আমি তো নিজের জন্যে ড্রিঙ্ক করি না, শুধু এদের সঙ্গে মেশবার জন্যে।

বলাই বাহুল্য, অন্যদের সঙ্গে কথা বলার অবস্থা তাদের দু'জনেরই তখন নেই।

—জানিস নির্মল, বাংলা সাহিত্যটা একেবারে জলো হয়ে গেছে, স্রেফ ছেঁদো কথায় ভর্তি। এখনও সেই ড্রইং রুম প্রেম, বিধবার মহত্ত্ব, ধনীর

ব্যভিচার, আদর্শবাদী নায়কের মুখে এলেবেলে বড় বড় কথা, ঘেন্না ধরে গেল।

নির্মলও সায় দেয়, সে তো তোকে আগেই বলেছি, সাহিত্যরথী মহা-রথীদের পিঁজরাপোলে না পাঠালে আর নতুন লেখা বেরুবে না। ওরা করছে কি, নিজেদেরই পুরোনো লেখা থেকে চুরি করছে।

—তুই এ নিয়ে প্রবন্ধ লেখ।

—কেউ ছাপবে না।

—তুই বক্তৃতা দে।

—কেউ শুনবে না।

—তাহলে—

অন্যজনের চিন্তিত স্বর, তাই তো ভাবছি।

—কি ভাবছিস?

ছেলেটি কোনরকমে চোখ দুটো খুলে রাখার চেষ্টা করে। জড়ানো গলায় বলে, কি ভাবছিলাম তাই তো ভাববার চেষ্টা করছি।

অন্যদিকে সৌরভ সেন হলধরদাকে পেড়ে ফেলেছে, তুমি কি করে ঘোড়া জেত, আমাকে দু-একটা টিপ্‌স ছাড়ো না।

হলধরদা ফিসফিস করে বলে, কাউকে যদি না বল তো বলতে পারি।

—এই তোমার গা ছুঁয়ে দিব্যি করছি, কাউকে বলব না।

—আমার একজন গণৎকার আছে।

এত নেশা করেও সৌরভ সেন না চমকে পারে না, গণৎকার! সে কি ঘোড়াদের হাত দেখে?

হলধরদা বুঝিয়ে দেয়, ঘোড়াদের কেন?—আমার হাত দেখে।

—তাহলে কি করে বুঝবে কোন ঘোড়া জিতবে, তুমি তো আর দৌড়বে না।

হলধরদা বিরক্ত হয়, আর খেও না, তুমি একেবারে মাতাল হয়ে গেছ, যা-তা বলছ।

সৌরভ সেন রুখে ওঠে, কে বলেছে আমি মাতাল হয়েছি! জান, গ্র্যাণ্ড, গ্রেট ইস্টার্ন, বম্বের তাজমহলে—

—হলধরদা সংশোধন করে দেয়, তাজমহল বম্বেতে নয়, আগ্রায়।

এইবার সৌরভ সেনের হাসবার পালা, হলধরদা তুমি আউট হয়ে গেছ, আমি বলছি তাজমহল হোটেল। কত ফিলিম আর্টিস্ট নিয়ে সেখানে ফুর্তি করেছি। সেসব কি দিন কেটেছে! হামেশা আউটডোর যাচ্ছি—আউটডোর মানে কি জান তো?

—কি?

—নতুন নতুন মেয়ে নিয়ে আউটডোরের শ্যুটিং-এর নাম করে প্রোডিউ-সারের পয়সায় ক'দিন হৈহৈ করা। ছবি না তুললেও চলে, আর যদিও বা তোলা হয়, কেটে ফেলে দেওয়া হয় এডিটিং-এর সময়। এ লাইনে ঢুকতে গেলে মেয়েদের এই নজরানাটুকু দিতেই হয়।

হলধরদা উৎসাহ প্রকাশ করে, তাহলে চল ডিরেক্টার, আমরা আউটডোরে যাই। আমি প্রোডিউসার, তুমি নতুন মেয়ে যোগাড় কর, ঐ কথা রইল। ছবি কিন্তু আমরা তুলব না।

—কেন তুলব না! তোমার তো কত টাকা—

—উহুঁ, ফিলিম নয়, আমার সুন্দরীতে দরকার নেই, খেঁদী পেঁচীই ভাল।

অন্যদিনের তুলনায় মিতা বোধহয় আজ অধিক মাত্রায় পান করেছিল। তাই নেশা তাকে চেপে ধরেছে। সৌরভ সেনকে উদ্দেশ করে বলল, বাবুকে দিয়ে ছবি করাতে পারি, যদি আমাকে নায়িকা করেন।

সৌরভ সেন তাল ঠোকে, কেন করব না, কত নায়িকা আমি তৈরী করেছি, তোমাকেও করব। এখন চাই টাকা।

—বাবুর অনেক টাকা।

—নিকুচি করেছে, বাবুর টাকা তো আমার কি! ছবি করতে নামাও—

মিতা জোর দিয়ে বলে, ঠিক নামাব। আজ রাত্রেই কথা আদায় করে তবে ছাড়ব।

কবিতা এতক্ষণ চুপচাপ বসেছিল, কিন্তু মিতার চালচলন দেখে কেমন যেন বিস্মিত হলো, জিজ্ঞেস করল, তুই ঠিক আছিস তো?

মিতা খিলখিল করে হাসে, কেন, আমার কি হয়েছে?

—কিরকম যেন করছিস।

—কি আবার করব, আজ তো কিছুই খাইনি। কত দেরিতে এলাম, তবে একটু ঘুম পাচ্ছে।

কবিতা ব্যস্ত হয়ে পড়ে, তা হলে বাড়ি চল।

—বাবু কি এখন উঠবে?

—তা হলে কত রাত হবে আমাদের ফিরতে?

—কে জানে! বলেই মিতা কবিতার কোলে মাথা দিয়ে পাশ ফিরে শুয়ে পড়ে। বলে, আমি একটু ঘুমিয়ে নিই, তোরা যখন যাবি আমাকে ডেকে দিস।

হলধরদা মন্তব্য করে, তোমার বন্ধু খুব টেনেছে, তুমি আর একটু খাও।

কবিতা কঠিন হয়ে বলে, আমি এক ফোঁটাও খাইনি, মাটিতে ফেলে দিয়েছি।

—প্রথম প্রথম ওরকম সবাই ফেলে দেয়, তারপরে ঐ মিতার মত স্বর্গসুখ উপভোগ করে।

—চলুন আমরা যাই।

—যাব বইকি! মাঠের মধ্যে পড়ে থাকব নাকি, এর পরে পুলিস আসবে।

হলধরদা হাঁক দেয়, ওরে ও মকরধ্বজ, একটা ট্যাক্সী ধরে দে বাবা, এই মেয়েটাকে নিয়ে যেতে হবে।

ট্যাক্সীতে উঠে কবিতা বুঝতে পারল হলধরবাবু জাঁহাবাজ লোক। গাড়ির এক ধারে মিতাকে ধরাধরি করে বসিয়ে দেওয়া হলো। তখনও তার চোখ বন্ধ, মাঝে মাঝে বিড়বিড় করে কি বলছে, মধ্যিখানে বসেছে কবিতা, তারই পাশে হলধরবাবু। লোকটা নির্লজ্জ। এমন অসভ্যের মত কবিতার গায়ে সে হাত দিচ্ছে যে, বিরক্তিতে তার গা ঘিন ঘিন করে ওঠে। বলে, কি করছেন?

ঘোড়েল হলধরদা মুখে আঙ্গুল দিয়ে ইঙ্গিত করে, চুপ। সর্দারজী ড্রাইভার শুনতে পাবে।

গঙ্গার ধার থেকে সুদূর রাজাবাজার পর্যন্ত নিস্তব্ধ কলকাতার বুক চিরে ট্যাক্সী এগিয়ে চলেছে, ঠিক যেন খাঁচাওয়ালা পুলিসের গাড়ি। কবিতা ছটফট করছে, কিন্তু তার নামবার কোন উপায় নেই। একটা মাতাল পুরুষের লালসার থাবার মধ্যে তার যৌবনভরা শরীরটা। সামনে সর্দারজী আর তার সঙ্গী আয়নায় এদের ছবি দেখছে আর পাঞ্জাবী ভাষায় রসাল মন্তব্য করছে। রাতের কলকাতার সঙ্গে তারা অত্যন্ত পরিচিত।

তবু একসময় গাড়ি থামল।

রাজাবাজারের সেই পরিচিত অঞ্চল। দু'জনে ধরাধরি করে মিতাকে নিয়ে গেল তার ঘরে, দরজা খুলে খাটের উপর শুইয়ে দিতেই একতাল কাদার মত বিছানায় নেতিয়ে পড়ল।

একটা স্বস্তির নিশ্বাস ফেলে হলধরদা জিজ্ঞেস করে, কি খাবে?

কবিতা উত্তর দেয়, কিছু না।

—রাত্রে খালি পেটে থাকতে নেই. আজ প্রথম মাল খেয়েছ—

কবিতা প্রতিবাদ করে, আমি খাইনি।

—তা হলে খাও। এ ঘরে সব সময় মজুত থাকে।

কথা বলতে বলতেই হলধরদা চৌকির তলা থেকে একটা প্যাকিং কেসের বাক্স বার করে চমকে ওঠে, ও মা, সব শেষ করে দিয়েছে। তোমার বন্ধুটিকে সাবধান করে দিও এত বেশী মাল খেতে নেই, শরীর খারাপ হবে। কিন্তু তোমাকে এখন কি খাওয়াই। দোকানগুলো সব বোধহয় বন্ধ হয়ে গেছে। তবে ঐ ঠোঙাটায় ডজনখানেক ডিম আছে, গরম জল করে সেদ্ধ করে নিই, কি বল?

—বললাম তো আমার খিদে নেই।

—তোমার খিদে না থাকলেও আমার তো খিদে আছে।

—আপনি বাড়ি যান না।

—এটাও তো আমার বাড়ি। রাত্তিরটা আমি এখানে থাকি। আজও থাকব। তোমার সঙ্গে, মিতা তো ঘুমুচ্ছে, ও কিছু বুঝতে পারবে না।

হলধরবাবুর শিকারী নেকড়ের মত চোখ মুখ দেখে কবিতা মেষশাবকের মত ভয় পায়। একবার মিতার দিকে ফিরে তাকায়, বেচারী সত্যিই বেহুঁশ। ওকে যদি কেউ কেটেও রেখে দেয়, ও বুঝতে পারবে না।

বিপদের মুখে পড়ে অনেক সময় মানুষের বুদ্ধি খুলে যায়। কবিতা হঠাৎ বলে বসল, মনে হচ্ছে, ঐ মোড়ের দোকানটা এখনও খোলা আছে, যেখানে কষা মাংস পাওয়া যায়!

—তাই নাকি? ক্ষুধার্ত হলধরদার চোখ দুটো জ্বলে ওঠে, করিম শেখের দোকান, কই দেখি। নিমেষের মধ্যে সে বারান্দায় বেরিয়ে যায়।

সঙ্গে সঙ্গে কবিতা দরজায় শেকল লাগিয়ে দেয়।

ওপাশ থেকে বন্য জন্তুর গর্জন, দরজা খোল, দরজা খোল, আমার সঙ্গে শয়তানি! কিছুতেই আমি তোকে রেহাই দেব না। শেষ পর্যন্ত পুলিসে দেব পাজী ছুঁচো।

কবিতা তখন সমস্ত শক্তি দিয়ে কপাট দুটো ঠেলে দাঁড়িয়ে আছে, আর বিড়বিড় করে প্রার্থনা করছে, যদি তুমি সত্যিই থাক ঠাকুর, আমাকে এই মাতালটার হাত থেকে বাঁচাও। তুমি তো জান, আমি ভাল হতে চাই, সৎ থাকতে চাই।

সে প্রার্থনা কারুর কানে পেঁছল কিনা কে জানে!

## ॥ সতেরো ॥

গুরুজীর সঙ্গে সেদিন গঙ্গার ঘাটে আলাপ হবার পর অনাদিপ্রসাদ চেষ্টা করেছিলেন আগের অভ্যস্ত জীবনে ফিরে যেতে। এক-আধ দিন তো নয়, দীর্ঘ পঞ্চাশ বছর তিনি এক ধারায় জীবন কাটিয়েছেন। স্ত্রী, পুত্র, দাস, দাসী নিয়ে তাঁর ছোট্ট সচ্ছল সংসার। সকলে তাঁকে শ্রদ্ধা করে, ভালোবাসে। আত্মীয়স্বজনেরা ঘনিষ্ঠ হতে চায়। স্বনামধন্য লেখক অনাদিপ্রসাদকে নিজেদের আত্মীয় বলে ঘোষণা করতে পেরে তারা গর্ব অনুভব করে। তাছাড়া অসংখ্য বন্ধু-বান্ধব—কিছু স্তাবক। তার মধ্যে কয়েকজন গুণগ্রাহীও যে নেই তা নয়। প্রকাশককুল, পত্রিকার সম্পাদক, আরও কতজন।

সেই নিশ্চিন্ত জীবনে ফিরে যেতে দোষ কি?

অনাদিপ্রসাদ দু' দিনের জন্য রমলা বউদি আর ছেলেদের নিয়ে বেড়িয়ে এলেন কলকাতার কাছেই এক বন্ধুর বাগানবাড়িতে। উদ্দেশ্য ছিল ক'জনে মিলে অনাবিল আনন্দের স্রোতে গা ভাসিয়ে দেওয়া। প্রথমটা ভালোই লেগেছিল কিন্তু পরে মনে হলো সবটাই যেন সাজানো, তার মধ্যে কোন প্রাণ নেই। ছেলেরা হয়তো খুশী হয়েছিল অনেক দিন পরে বাবাকে কাছে পেয়ে, কিন্তু কথা বলে আনন্দ পেল না। তাদের মনে হলো, অনাদিপ্রসাদ অনেক দূরে সরে গেছেন।

স্বামীর অন্যমনস্কতা লক্ষ্য করে রমলা বউদি কিছু দিন থেকেই নানা দেবতার স্থানে পুজো মানত করছিল স্বামীকে আগের মত ফিরে পাবার আশায়। অনাদিপ্রসাদের সঙ্গে বেড়াতে বেরিয়ে তারও মনে হয়েছিল, পুজোও বোধহয় সার্থক হয়েছে; কিন্তু এক দিন বাদেই ভুল ভেঙ্গে গেল—পরিষ্কার বুঝতে পারলে, মানুষটার অনেক কিছু বদলে গেছে।

কথাটা উঠল বিকেল বেলা চা খেতে খেতে, সঙ্গে মুড়ি আর গরম চিনেবাদামভাজা।

রমলা বউদি ঠাট্টা করে বললে, কলকাতার বাড়িতে তো মুড়ি-টুড়ি খেতে চাও না, অথচ এখানে বাইরে এসে কত আনন্দে খাচ্ছ।

অনাদিপ্রসাদ হেসেই উত্তর দিলেন, আমি খেতে চাই না তা নয়, আসলে তোমরা দাও না।

—কেন?

—বোধহয় ছেলেদের পছন্দ নয়; কেক বিস্কুট ছাড়া কলকাতার ড্রইংরুমে আর তো কিছু দেখি না।

ছেলেরা আপত্তি তুলল, কেন আমাদের ঘাড়ে দোষ চাপাচ্ছ, আসলে মা বাজার থেকে আনায় না।

রমলা বউদি তখুনি উত্তর দেয়, বা, বা, চমৎকার, যত দোষ নন্দ ঘোষ, তোমরা খাও না বলেই আমি আনাই না।

অনাদিপ্রসাদ হো হো করে হাসেন, এ তো সেই ছড়ার মত হলো,

কেন রে নটে মুড়লি? গরুতে কেন খায়?<br>কেন রে গরু খাস? রাখাল কেন চরায় না।<br>কেন রে রাখাল চরাস না...ইত্যাদি, ইত্যাদি।

এ তো হলো আমাদের ভারতীয় চরিত্রের এবং সরকারের চার্টার। কাজ না করে কেমন্ করে অন্যের ঘাড়ে দোষ চাপানো যায়, কিন্তু আসল কারণটা আমরা খুঁজে দেখি না।

ছেলেদের জিজ্ঞাসা, তোমার মতে কি কারণ শুনি?

অনাদিপ্রসাদ মৃদু হাসেন, কারণ সত্যি কথা কি জান, আমরা কেউ কাউকেই ঠিক জানি না, কে কি চায় বুঝি না। নিজেদের পছন্দমত জিনিস কিনি, খেতে দিই, ভাবি অন্যেরও পছন্দ হয়েছে। তোমরা যখন ছোট ছিলে তোমাদের অনেক কিছু আমি বুঝতে পারতাম, কিন্তু যত বড় হচ্ছ, যত তোমাদের বুদ্ধি হচ্ছে তোমাদের তত কম আমি বুঝতে পারছি।

রমলা বউদি রসিকতা করতে ছাড়ে না, কিন্তু আমার বেলা কি বলবে। বরাবর তো শুনে এলাম, ভগবান যখন আমায় তৈরি করেন বুদ্ধি জিনিসটা দিতে ভুলে গিয়েছিলেন।

—যতদিন এ কথা বলতাম ততদিন কিন্তু তোমাকেও আমি বুঝতে পারতাম রমলা, কারণ তখন তোমার একটাই পরিচয় ছিল, তুমি আমার স্ত্রী।

—আর এখন?

—তোমার এখন কত পরিচয়, তুমি মা, দু' ধরনের দুটি ছেলে, দু'জনকে সামলে তোমার চলতে হয়। তুমি গৃহিণী, ঝি-চাকর নিয়ে সংসার চালাও। ভবিষ্যতের কথা ভাবতে হয়, পোস্টাফিসে কত টাকা রাখবে, ব্যাঙ্কে অ্যাকাউণ্ট খুলবে কিনা, গয়নার ভল্টের চাবি, তার হিসাবপত্র, তার উপর গোদের উপর বিষফোঁড়ার মত স্বামী বর্তমান। অতএব এতদিক সামলাবার জন্যে বুদ্ধি দরকার।

—কিন্তু তুমি তো বল আমার বুদ্ধি নেই।

—তার মানেই কোথাও থেকে তুমি বুদ্ধি ধার করছ, কার কাছ থেকে কত সুদে কে বলতে পারে? কিন্তু ধার যে দেয় সে সুদে-আসলে একদিন উশুল করে নেবেই। তাই তো বলছি রমলা, তুমি সেই আগের রমলা আর নেই, আর এই নতুন রমলাকে আমি পুরোপুরি চিনি না।

রমলা বউদি খুব খুশী হয় না, তোমার সব কথাতেই আজকাল বড় হেঁয়ালী।

অনাদিপ্রসাদ জোর দিয়ে বলেন, ভুল করলে, আজকাল সত্যি কথাটা বলি, আগে বলতাম না। এখন বুঝতে পেরেছি কাঁহাতক আর আপস করে চলা যায়! এইটুকু ভাবলেই আশ্চর্য লাগে নাকি, আমরা চারজন, আমাদের সম্পর্ক অতি নিকট, একই জায়গায় থাকি অথচ কেউই কাউকে ঠিক মত জানি না। এটা যদি সত্যি হয় তা হলে ভাবতো আত্মীয়স্বজন, বন্ধু-বান্ধব, যাদের চিনি মনে করে বুক ফুলিয়ে বলে বেড়াই তাদের কতটুকু জানি আমরা? সবটাই ধাপ্পা।

ছেলেরা আপত্তি করল, সবাই যদি এরকম চিন্তা করে তা হলে সমাজ বাঁচবে কি করে?

অনাদিপ্রসাদের পাল্টা প্রশ্ন, না বাঁচলেই বা ক্ষতি কি?

একসঙ্গে অন্যদের স্বীকারোক্তি, তোমার কথা আমরা বুঝতে পারছি না।

অনাদিপ্রসাদ হাত দিয়ে পায়ে তাল ঠুকে বলেন, এইটেই তো আজকের দিনের সবচেয়ে বড় সমস্যা। ভাব আদান-প্রদানের ভাষা হারিয়ে গেছে, নিজেদের কথা পরিষ্কার করে বলতে পারছি না বলেই পরস্পর পরস্পরের কাছ থেকে ক্রমশ দূরে সরে যাচ্ছি। সাহিত্যে, শিল্পে, নাটকে আর আগের ভাষা ব্যবহৃত হচ্ছে না, যে নতুন ভাষার প্রবর্তন হয়েছে তা অনেক সময় বুঝতে পারছে না দর্শক, পাঠক। তাই তো এ যুগ বিচ্ছিন্নতার যুগ, আমরা সবাই একা।

রমলা বউদির ভর্ৎসনা, এ আর নতুন কথা কি বললে?

—কথাটা নতুন নয়, পুরোনো। অনেক পুরোনো কিন্তু আগে বুঝিনি, এখন বুঝতে পারছি। সেইজন্যেই বোধহয় এখানে বেড়াতে এসে আমরা আনন্দ পেলাম না, এর চেয়ে কলকাতায় যে-যার নিজের মত থেকে জীবনটাকে অনেক বেশি উপভোগ করি।

ছেলেদের আবেদন, তা হলে চল কলকাতায় ফিরে যাই।

অনাদিপ্রসাদের ছোট্ট উত্তর, সেই ভাল।

কলকাতায় ফিরে এসেও অনাদিপ্রসাদ সহজে হাল ছাড়েননি। আত্মীয়স্বজনের বাড়ি দেখা করতে গেছেন, সমাজিক অনুষ্ঠানে যোগ দিয়েছেন, সকলেই তাঁকে পেয়ে উৎসাহ প্রকাশ করেছে, সাগ্রহে কাছে টেনে নিয়েছে, কিন্তু তবু অনাদিপ্রসাদের মনে হয়েছে সেখানেও প্রাণ নেই, সব কিছু বাড়াবাড়ি লোক দেখানো। কোথায় সেই আগের আন্তরিকতা?

রমলা বউদিকে বলতে বাধ্য হয়েছেন, চল, এবার আমরা যাই।

রমলা বউদি তখন মেয়েমহলে আসর জাঁকিয়ে বসেছেন, স্বনামধন্য লেখকের স্ত্রী, তার ওপর গল্পে রমলা বউদিকে পেয়ে মেয়েমহলের ছোটরা বড়রা ঘিরে বসেছে। এমন রসাল আসর ছেড়ে কি ওঠা যায়?

রমলা বউদির উত্তর, এখনও তো খাওয়া হয়নি।

—কেন, বাড়িতে রান্না করনি বুঝি?

—তা নয়, না খেয়ে গেলে এরা দুঃখ পাবে যে।

—কিন্তু আমার যে আর ভাল লাগছে না! অসহায় অনাদিপ্রসাদ স্ত্রীর মুখের দিকে তাকান। বুঝতে পারেন তাঁর যাবার ইচ্ছে এতটুকু নেই। তাই বলেন, তুমি বরং পরে যেও ছেলেদের সঙ্গে, আমি বাড়ি গিয়ে গাড়িটা পাঠিয়ে দিচ্ছি।

আত্মীয়রা চেপে ধরে, তাই কখনও হয়! বাড়িতে এমন কি কাজ আছে?

—একটা লেখা লিখছি, না শেষ করে চলে এসেছি কিনা, মনটা অস্থির হচ্ছে।

রমলা বউদি বুঝতে পারেন, এ কথা সত্য নয়। কারণ, অনাদিপ্রসাদ এখন কিছুই লিখছেন না।

আত্মীয়দের অনুরোধ, তা হলেও খানকয়েক মাছ ভাজা, দই মিষ্টি—

—রমলার সঙ্গে পাঠিয়ে দেবেন, লিখতে লিখতে দিব্যি আরাম করে খাব।

একরকম জোর করেই অনাদিপ্রসাদ নিমন্ত্রণবাড়ি থেকে চলে এলেন। বাড়িতে কোন কাজ ছিল না, চাকর ঘরের আলো জ্বালিয়ে দিতে গেল, তিনি বারণ করলেন। অন্ধকার ঘরগুলোর মধ্যে পায়চারি করছেন, আশপাশের বাড়িতে আলো জ্বলছে, নজরে পড়ছে কোন পড়ার ঘরে মাস্টার ছাত্রীকে পড়াচ্ছেন, কোন ঘরে খাটের ওপর বসে মেয়েরা তাস খেলছে, কোন ড্রইং রুমে কর্তাদের জোর তর্ক চলছে, বিষয় বোধহয় রাজনীতি। কোন বাড়ির ছাতে অন্ধকারে একটি ছেলে আর একটি মেয়ে, ভীরু প্রেমের অভিব্যক্তি সেখানে। মোড়ের চায়ের দোকানে ছেলেদের হুল্লোড়, দু' তিন বাড়ি থেকে রেডিওতে একই গান বাজছে। নাটকের খণ্ড-খণ্ড দৃশ্য, নির্বাক অভিনয়। দেখা যাচ্ছে কিন্তু শোনা যাচ্ছে না কিছু। অন্ধকার আকাশে তারারা জ্বলছে, রাস্তায় রাস্তায় ল্যাম্পপোস্ট, আরও দূরে কোথাও বিজ্ঞাপনের নিয়ন জ্বলছে নিবছে, হাতছানি দিয়ে শহরের লোককে বলছে, 'আমাদের সিগারেট সবচেয়ে ভাল।'

ওটা সিগারেটের বিজ্ঞাপন নাও হতে পারে, হয়তো চা, কফি, সেলাই-এর কল কিংবা আর কিছু, কিন্তু তাতে কি আসে যায়, ওর কাজ লোভ ধরানো, চোখ ধাঁধানো, বোকা বানানো। ও জ্বলছে নিভছে, আলোয় অন্ধকারে সবাইকে দোলাচ্ছে। এই তো শহরের সূচীপত্র।

বিজ্ঞাপন নির্বাক, কিন্তু প্রকাশক সুনীল রায় সবাক। ক'দিন আগে সে এসে অনাদিপ্রসাদকে ধরেছিল, নতুন বই দিন।

অনাদিপ্রসাদের নিস্পৃহ উত্তর, নতুন কিছু লিখিনি তো।

—এ কি ছেলেমানুষি আপনি করছেন, বাজার থেকে একবার সরে গেলে আর ফিরে আসা যায় না। ঠিক সময়মত নতুন বই-এর যোগান দিয়ে যেতে হয়। আরে মশাই খিদে পেলেই সবাই খাই-খাই করে, সে সময় যা পাবে তাই খাবে। বাজারে বেরিয়ে পাঠকরা যদি আপনার বই না পায়, অন্যদের বই কিনবে, নীরেস জেনেও কিনবে, কারণ তারা যে কিনতে বেরিয়েছে, খালি হাতে তো ফিরবে না।

অনাদিপ্রসাদ শুকনো হাসেন, আমি তার কি করব, লিখতে যখন পারছি না।

—বেশ তো, আউট অব প্রিন্ট হয়ে আছে এমন কোন পুরোনো উপন্যাস দিন, আমি নতুন নামে বাজারে ছেড়ে দিচ্ছি। দেখবেন হু হু করে কাটবে।

—সেকি? পাঠকরা বিরক্ত হবে না, একই লেখা দু' নামে—

—দূর মশাই, আপনিও যেমন, পাঠকরা কিছু পড়তে পেলেই হলো, অতশত ভেবে দেখে না আগে পড়েছে কি পড়েনি। কত লেখকের বই এই করে আমরা চালিয়ে দিলাম। প্রথম প্রকাশ যখন হয়েছিল তখন হয়তো একটা সংস্করণও কাটেনি, আর নতুন নামে বেরিয়ে বাজার মাত করে দিয়েছে।

—তা হলেও, ওসব আমি পারব না।

বিচক্ষণ প্রকাশক সুনীল রায় এবার অন্য প্রস্তাব রাখে, তা হলে এক কাজ করুন, এতদিন যা ছোট গল্প লিখেছেন তার একটা সংকলন বার করুন।

অনাদিপ্রসাদ জানান, সেরকম তো খান দুই বই ছাপা হয়েছে।

—তাতে কি হলো, এ বইটা আরও মোটা হবে আর নাম দেব 'অনাদিপ্রসাদের বাছাই বাছাই ছোট গল্প'। লেখার মধ্যে আপনাকে একটা ভূমিকা লিখে দিতে হবে। পনের থেকে বিশ টাকা দাম করব, স্রেফ চারটি এডিশনে আপনার হাতে বিশ হাজার টাকা তুলে দেব।

অনাদিপ্রসাদ বিরক্তি প্রকাশ না করে পারেন না, মাপ করবেন সুনীলবাবু, এসব প্রস্তাবে আমি রাজী নই। যদি নতুন ছোট গল্প লিখতাম তারও একটা মানে ছিল, এভাবে পাঠকদের ঠকাতে আমি পারব না।

সুনীল রায় ঘন ঘন মাথা নাড়ে, কে যে আপনার মাথায় কি বুদ্ধি ঢুকিয়েছে জানি না, তবে এ হলো একেবারে 'সুইসাইডাল'। আপনি যত বড় লেখকই হন না কেন পূজা সংখ্যায় আপনাকে লিখতেই হবে, যা হোক কিছু, উপন্যাস না পারেন, হয় গল্প, প্রবন্ধ, না হয় কবিতা। আপনি যে বেঁচে আছেন তার প্রমাণ রাখা চাই।

অনাদিপ্রসাদের অসহ্য মনে হয়, আমি মরে গেছি, আমি মরে গেছি, জানিয়ে দিন সবাইকে।

সুনীল রায় বোঝে এভাবে অনাদিপ্রসাদকে বাগে আনা যাবে না। কিছুক্ষণ চুপ করে থেকে আবার উপদেশ দিতে শুরু করে, আমি বুঝতে পারছি আজকের এই বিভ্রান্তির যুগে আপনার মত চিন্তাশীল বিদগ্ধ লেখক কোন সমস্যা নিয়ে লিখবেন ঠিক বুঝে উঠতে পারছেন না। সেই জন্যে আমি বলছি কি আপনি বরং একটা ঐতিহাসিক উপন্যাস লিখুন, বেশি খাটাখাটনি করতে হবে না, ন্যাশানাল লাইব্রেরীতে গিয়ে বসুন যে-কোন

পিরিয়াডের খানকয়েক বই ঘাঁটলেই একখানা বিরাট ইতিহাস-আশ্রিত উপন্যাস বেরিয়ে আসবে। কারুর কিছু বলবার থাকবে না। আপনারও ভয় নেই, আজকের জীবন, আজকের রাজনীতি, তার উপর কোন মন্তব্য করতে হচ্ছে না।

অনাদিপ্রসাদের বিস্ময়, কেন? তার জন্যে ভয় কিসের?

—আহা, আজকের রাজনীতির ক্ষেত্র বড় গোলমেলে, কে কখন গদিতে বসবে, কেউ জানে না। ফস্ করে লেখকদের কিছু মন্তব্য করা ঠিক নয়! কেন মশাই ঝামেলায় যাওয়া! সত্যি কথা বলতে গিয়ে শেষে রবীন্দ্র পুরস্কার, রাষ্ট্রীয় সম্মান কিছুই পাবেন না।

—তাই বলে মিথ্যে কথা লিখতে হবে?

সুনীল রায় বোঝাবার চেষ্টা করে, সেইজন্যেই তো ঐতিহাসিক উপন্যাস লিখতে বলছি। আজকের জীবন, আজকের সমস্যাকে এড়িয়ে যেতে পারবেন।

তারপর গলাটা নামিয়ে বলে, আরে মশাই দেখুন না আজকালকার যত নামকরা লেখক, তাদের মধ্যে বেশীর ভাগই তো এই ধরনের লেখা লিখছে, তাদের নামও হচ্ছে, বই-এর বিক্রিও বাড়ছে আবার সরকারী পুরস্কারও পাচ্ছে। আপনি অত সত্যি কথা বলব বলব করছেন কেন?

অনাদিপ্রসাদের দৃঢ় উত্তর, ওটা আমার স্বভাব। বোধহয় বদলাতে পারব না।

অগত্যা সুনীল রায় উঠে পড়ে, কিন্তু দরজা পর্যন্ত গিয়ে ফিরে দাঁড়ায়, হাজার দেড়েক টাকার একটা চেক এনেছিলাম। সেটা—

—কিসের জন্যে?

—নতুন লেখার জন্য অগ্রিম বায়না।

—মাফ করবেন, নিতে পারব না।

সুনীল রায় কিন্তু ছাড়বার পাত্র নয়, সিঁড়ি দিয়ে নীচে নামবার সময় রমলা বউদির হাতে চেকটি ধরিয়ে দেয়, বউদি এটি রাখুন, দাদার জন্যে এনে-ছিলাম।

রমলা বউদি চেকটি হাতে নিয়ে হেসে বলে, এখন আগের চেয়ে অনেক ভাল, এইবার ঠিক লিখবে।

—আপনি মাঝে-মাঝে একটু তাড়া দেবেন, অত হাল ছেড়ে দিলে চলে! আমি তো বলি, এরা হলো সেই জাতের হাঁস যারা সোনার ডিম পাড়ে। তোয়াজ করে রাখুন, ভাল ভাল খাবার খেতে দিন, মাছ মাংস, ডাক্তারকে জিজ্ঞেস করে কোন টনিক—

—সে তো সবই করছি ভাই, ঠাকুরের কাছে মানতও করেছি, মনে হচ্ছে এতদিনে উনি আমার প্রার্থনা শুনেছেন।

—নিশ্চয় শুনবেন, একখানা উপন্যাস মানে আপনাদের সারা বছরের খরচা। ছাড়বেন না, কিছুতেই ছাড়বেন না। জোর-জবরদস্তি করে লেখান।

চেকটা রমলা বউদির হাতে দিয়ে আসতে পারায় প্রকাশক সুনীল রায় অনেকখানি নিশ্চিন্ত হয়ে গাড়িতে উঠে পড়ে। গাড়ির সামনের কাঁচে ছবি ফুটে ওঠে রাজহাঁস ডিম পাড়ছে, সোনার ডিম।

কিন্তু এ স্বপ্ন বেশীক্ষণ টিঁকলো না, পাশের গাড়ির কর্কশ হর্নে, বিকৃত স্বর শোনাল রাজহাঁসের গলায়। সন্দেহ জাগল 'ডোনাল্ড ডাক' নয়তো?

আজকেও এ নির্জন বাড়ির বারান্দায় পায়চারি করতে করতে অনাদি-প্রসাদ হয়তো লক্ষ্য করতেন ঐ বিজ্ঞাপনের হাতছানি, ভাবতেন সর্বগ্রাসী দৈত্যটার কথা যে শুধু লোভ দেখিয়ে দুনিয়াটাকে রসাতলে পাঠিয়ে দিল।

এমন সময় টেলিফোন বেজে উঠল।

—কে?

—আমি মনুয়া কথা বলছি।

—কে মনুয়া?

—বাঃ, এরই মধ্যে ভুলে গেলেন। আপনার সঙ্গে ভিক্টোরিয়ায় দেখা হয়েছিল, তারপর মে ফ্লাওয়ার রেস্তরাঁয়।

অনাদিপ্রসাদের মনে পড়ে যায় মনুয়ার কথা, কি খবর, বল।

—খুব জরুরী দরকার আছে।

—হঠাৎ!

—আমার একজন গার্জেন দরকার।

—কিসের জন্যে?

—একটা চাকরি পেয়েছি, গার্জেনের অনুমতিপত্র না দেখালে ওরা নেবে না।

—আমি তার কি করব?

—আপনাকে আমার গার্জেন হতে হবে।

অনাদিপ্রসাদ যেন আকাশ থেকে পড়েন, সে কি করে হবে! আমি তোমাকে ভাল করে চিনি না, জানি না।

মনুয়ার সানুনয় অনুরোধ, সেসব আমি বুঝিয়ে দেব, আমি একবার আপনার সঙ্গে দেখা করতে চাই। এখন কি করছেন, একবার আসুন না 'মে ফ্লাওয়ার' রেস্তরাঁয়।

—সে কি, রাত প্রায় দশটা বাজে।

—তাতে কি হয়েছে, কলকাতার শহরে দশটা আবার রাত নাকি? যদি না পারেন কাল সকালে আসুন, দশটার মধ্যে। আমি এখানে বসে থাকব।

—আচ্ছা চেষ্টা করব।

মনুয়া অবুঝ, ওসব শুনছি না, আপনাকে আসতেই হবে। আমার গার্জেন বলে সই করতে হবে, নইলে—

—কি করবে?

—সে কথা আপনাকে বলব কেন? কিন্তু পরে দুঃখ পাবেন, পরশু দিন কাগজে জানতে পারবেন—

অনাদিপ্রসাদ হেসে ফেলেন, কি আবোল-তাবোল বকছ। ঠিক আছে, কাল আমি যাব।

মনুয়া স্বস্তির নিঃশ্বাস ফেলে, আঃ, আপনি বাঁচালেন, গুড নাইট।

—গুড নাইট।

## ॥ আঠারো ॥

মে ফ্লাওয়ারের কোণের দিকে ইংরাজী এল হরফের আকারে যে টেবিল-খানা পাতা থাকে, যেখানে স্বচ্ছন্দে ছ' সাতজন বসে খেতে পারে, যার ওপর সব সময় রিজার্ভ কার্ড লাগানো থাকে। সেইখানেই প্রতিদিন বসে মোহনচাঁদ। মোহনচাঁদ কোন প্রদেশের লোক তা বোঝবার চেষ্টা করবে শুধু বোকারা; কারণ ভদ্রলোককে সর্বভারতীয় আখ্যা দেওয়াই সমীচীন।

এক কথায় মোহনচাঁদ একজন বিজ্‌নেস্‌ ম্যাগনেট। সত্যিকারের চুম্বক, ব্যবসার লোহা যেখানেই পড়ে থাকুক না কেন মোহনচাঁদ রূপ চুম্বকের কাছে আপনা থেকেই এসে জোটে। ব্যবসা তার রক্তে। হেঁপো বাপের ছেলে যে রকম হাঁপানিতে ভোগে, ব্যবসায়ী মোহনচাঁদের ছেলেরা পেট থেকে পড়েই ব্যবসা করতে শেখে।

বাঙালী ব্যবসা করতে জানে না। শুধু আজকের দিনের কথা নয়, রূপকথার গল্প হাতড়ালে দেখা যাবে রাজপুত্র, মন্ত্রিপুত্র, কোটালপুত্রের আর এক বন্ধু ছিল সওদাগর পুত্র। কিন্তু সে ছেলেটি কোথায় হারিয়ে গেছে। সওদাগরী অফিসের কেরানী হয়েছে বাঙালী, কিন্তু সওদাগর হতে পারেনি। কর্নওয়ালিশ সাহেবের চিরস্থায়ী বন্দোবস্তের দৌলতে বাঙালী জমিদার হয়ে বসল, নায়েব, গোমস্তা, মোসাহেব, প্রজা আর মেয়েমানুষ নিয়ে বড়-লোকমির স্রোতে গা ভাসিয়ে দিল, কিন্তু বিদেশী কুঠিয়ালদের সঙ্গে হাত

মিলিয়ে ব্যবসায় নামল না। বহু দূর থেকে এ কাজের জন্যে এল উমিচাঁদ-জগৎশেঠরা।

কংগ্রেসী রাজত্বে জমিদারি চলে গেল, কিন্তু ব্যবসায়ীদের চিরস্থায়ী বন্দোবস্তের ভিত আরও পাকা হলো। ক্লাইভ স্ট্রীট-এর নাম বদলে রাখা হলো নেতাজী সুভাষ রোড, সাহেবের জায়গায় বাঙালী। কিন্তু ওটা শুধু নামেই, ক্লাইভ স্ট্রীটের সঙ্গে বিদায় নিল সওদাগরী অফিসের বিদেশী মালিকরা, কিন্তু সেখানে বাঙালী ঢুকতে পারল না। সেখানে চেপে বসল মোহনচাঁদের দল। ভারবাহী পশুর মত বাঙালী আগেও যা ছিল এখনও তাই—চিরন্তন কেরানী। তফাতের মধ্যে আগে বোবা ছিল, এখন দু চারটে স্লোগান শিখেছে, হঠাৎ হঠাৎ ক্ষেপে গিয়ে চেঁচিয়ে ওঠে, 'আমাদের দাবি মানতে হবে।' কার দাবি, কে মানছে!

মোহনচাঁদের ব্যবসা ছড়ানো আছে সারা ভারতবর্ষে। কোন ভাই মাদ্রাজে, কোন ভাই বম্বেতে, কোন ভাই দিল্লী, এমন কি ছেলেরাও কলেজ থেকে বেরিয়ে এক একটা কোম্পানীর দায়িত্ব নেয়। কিন্তু মোহনচাঁদ বছরের বেশির ভাগ দিনই থাকে কলকাতায়। অফিস পাড়ায় সাজানো গোছানো বিরাট অফিস, কিন্তু মোহনচাঁদ সেখানে যায় না, ও বসে থাকে পার্ক স্ট্রীটের এই মে ফ্লাওয়ার রেস্তরাঁয়। রেস্তরাঁর মালিকরা মোহনচাঁদকে খদ্দের হিসেবে পেয়ে গর্ব অনুভব করে। কত ডাকসাঁইটে ধনী তার সঙ্গে দেখা করতে আসে এখানে। মোহনচাঁদকে জিজ্ঞেস করলে সে বলে, আমি আর ব্যবসা দেখি না, ভাইরা দেখছে, ছেলেরা বড় হচ্ছে, আমি এখন অবসর নিয়েছি।

—তাহলে এখানে কি করেন?

—বসে থাকতে ভাল লাগে, কত লোকজন দেখি, কেউ আমার সঙ্গে দেখা করতে চাইলে এইখানে ডাকি, খাওয়াই, গল্প করি, এই তো ভাল।

মোহনচাঁদকে রাগতে কেউ দেখেনি, প্রচন্ড বড়লোক অথচ অমায়িক ব্যবহার। রোজই ওর সঙ্গে দফায় দফায় বহু লোক খায়। মাসের শেষে কত হাজার টাকার চেক দেয় সে হিসেব তার অফিসের লোকেরাই জানে।

বিকেলে যখন টীন-এজারদের মত্ততা তখনও কিন্তু মোহনচাঁদ বিরক্ত হয় না। কফির পেয়ালায় চুমুক দিতে দিতে ছেলে-মেয়েগুলোকে লক্ষ্য করে। অনেকেই তার মুখচেনা হয়ে গেছে। তাদের মধ্যে মনুয়া লাহিড়ীকেও লক্ষ্য করেছিল বহুজনের মধ্যে তাকে এককভাবে চিনে নেওয়া যায় বলেই। সেই মনুয়াকেই ক'দিন আগে যখন মোহনচাঁদ দেখল, মডেল হয়ে তারই মিলের শাড়ি পরে প্ল্যাটফরমের ওপর হেঁটে চলে বেড়াচ্ছে, তখন ম্যানেজারকে নির্দেশ দিয়েছিল মেয়েটি যেন তার সঙ্গে দেখা করে।

—কোথায়?

—মে ফ্লাওয়ারে, মেয়েটিকে আমি ওখানেই দেখেছি।

পরদিনই মনুয়া গিয়ে বসেছিল মোহনচাঁদের টেবিলে।

—আমাকে দেখা করতে বলেছেন?

—হ্যাঁ।

—কেন?

—কাল ফ্যাশান প্যারেডে দেখলাম।

—আপনি ওখানে গিয়েছিলেন বুঝি?

মোহনচাঁদের ছোট্ট জবাব, যে মিলের শাড়ির প্রদর্শনী ছিল ওটা আমাদের।

এবার মনুয়ার চোখে বিস্ময় ফুটে ওঠে, ও তাই বুঝি! আপনি তো তা হলে মস্ত বড়লোক, আপনাকে এখানে রোজই দেখি, তখন জানতাম না—

—মডেল হয়েছো কেন?

—টাকা রোজগার করার জন্যে।

—চাকরি করলেই পার।

—পারি, কিন্তু ভাল চাকরি পাব কোথায়?

—কত মাইনে তুমি আশা কর।

মনুয়া কিছু না ভেবেই উত্তর দেয়, অন্তত পাঁচ শ' টাকা।

মোহনচাঁদ হাসে, কি পার?

—তার মানে? বরং জিজ্ঞেস করুন কি পারি না।

—তুমি খুব স্মার্ট।

—সেইজন্যেই তো পাঁচ শ' টাকা চাইছি।

—বেশ, তাই পাবে।

মনুয়া যেন আকাশ থেকে পড়ে, সত্যি আপনি আমায় চাকরি দেবেন?

—নয়তো কি আমি ঠাট্টা করছি!

—আমাকে কি করতে হবে? কোথায় অফিস?

মোহনচাঁদের সহজ উত্তর, যেদিন যা করতে হবে তোমায় বলে দেব। অফিস আপাতত মে ফ্লাওয়ার, হাজিরা সকাল দশটা, লাঞ্চের খরচ আমি দেব। কাজ না থাকলে লাঞ্চের পর ছুটি, আবার কোন কোন দিন হয়তো ডিনার পর্যন্ত থাকতে হতে পারে।

মনুয়া ইচ্ছে করে চোখ দুটো পিট পিট করে, আমি তো ভাবতে পারছি না, এরকম চাকরি আজকের দিনে পাওয়া সম্ভব।

মোহনচাঁদ তখনও কাজের ফিরিস্তি দিচ্ছে, প্রত্যেক শনিবার আমার সঙ্গে রেসকোর্সে যাবে, আমার পাঁচটা ঘোড়া আছে।

মনুয়া হাততালি দিয়ে ওঠে, উঃ কি থ্রীলিং!

—'বাটার কাপ'-এর নাম শুনেছ, ওটা আমার ঘোড়া।

—আমি কখনও রেসকোর্সে যাইনি।

—এখন থেকে যাবে, কি ভাবে বাজি ধরতে হয় শিখিয়ে দেব। আর যদি বরাতে থাকে, কে বলতে পারে, তুমি হয়তো জ্যাক্‌পট জিতে দশ টাকার বদলে লাখ টাকা পেয়ে যাবে।

—আমি আর ভাবতে পারছি না, আপনি আমার সঙ্গে ঠাট্টা করছেন না তো! কবে থেকে 'জয়েন' করব?

—কাল থেকে। বলেই মোহনচাঁদ গম্ভীর হয়ে যায়, জিজ্ঞেস করে, তুমি নাবালিকা নও তো?

—কেন, তাতে কি হয়েছে?

—তা হলে অভিভাবকের অনুমতি চাই। নয়তো তোমাকে কাজ দিয়ে আমি বিপদে পড়ে যাব।

প্রথমটা মনুয়া থতমত খেয়ে যায়। বাবা তাকে চাকরি করতে দেবে না সে জানে, পরে নিজেকে সামলে নিয়ে বলে, ঠিক আছে, অভিভাবকের অনুমতিপত্র আমি নিয়ে আসব।

মোহনচাঁদ আপত্তি তোলে, উঁহু, আমি তাঁর সঙ্গে সামনাসামনি কথা বলতে চাই।

মনুয়ার মনে হলো মুঠোর মধ্যে পেয়েও চাকরিটা ফসকে যাবার যোগাড় হয়েছে। তাই মরিয়া হয়ে মিথ্যে কথা বলল, বেশ, আমার মামাকে আমি নিয়ে আসব।

—তোমার বাবা নেই?

মনুয়া আরও বিপদে পড়ে, চোখ নামিয়ে বলে, আছেন, তবে আমাদের সঙ্গে থাকেন না।

—তোমার মা?

—মা অসুস্থ, তাঁর জন্যেই তো চাকরি করতে চাইছি। যদি বলেন, মার চিঠি নিয়ে আসতে পারি। আর যদি দেখা করতে চান মামাকে নিয়ে আসব। উনিই আমার গার্জেন।

—সেই ভাল।

তখন থেকে মনুয়া আকাশ-পাতাল ভেবেছে কিন্তু কাকে মামা বলে খাড়া করবে বুঝে উঠতে পারেনি। ওর বন্ধুবান্ধব সকলেই অল্প বয়েসী, আত্মীয়-স্বজনরা ওকে ভাল চোখে দেখে না, বেশী বয়েসী লোকেদের মনুয়া সচরাচর এড়িয়ে চলে। একমাত্র ব্যতিক্রম অনাদিপ্রসাদ। সেইজন্যেই ফোন করে তাঁকে অনুরোধ করেছিল মনুয়ার গার্জেন হবার জন্যে।

কথামত পরদিন অনাদিপ্রসাদ হাজির হলেন মে ফ্লাওয়ারে। পরনে ধুতি-পাঞ্জাবি। তখনও রেস্তরাঁয় ভিড় হয়নি, শুধু মোহনচাঁদের টেবিলে জন

চারেক লোক বসে। মনুয়াও ওদের কাছে বসে কাপে কফি ঢালছিল, অনাদিপ্রসাদকে দেখতে পেয়ে খুশিতে ঝলমল করে উঠল। মোহনচাঁদকে বলল, ঐ আমার মামা এসে গেছেন, আমি নিয়ে আসছি।

দেখা হতেই অনাদিপ্রসাদের প্রশ্ন, জরুরী তলব কেন, কি হয়েছে?

মনুয়ার চোখে দুষ্টুমিভরা হাসি, সব পরে বলছি, এখন চলুন, এক ভদ্রলোকের সঙ্গে আলাপ করিয়ে দিই। বেশি কথা বলতে হবে না, যা জিজ্ঞেস করবে হ্যাঁ বলবেন।

—না বাবা, আমি মিথ্যে কথা বলতে পারব না।

—কিচ্ছু বলতে হবে না, আপনি আসুন আমার সঙ্গে।

মনুয়ার সঙ্গে অনাদিপ্রসাদকে দেখে মোহনচাঁদ হাত তুলে নমস্কার করে, নমস্কার, বসুন। মনুয়া আপনার কথা বলছিল।

অনাদিপ্রসাদ অস্বস্তি বোধ করেন, জানতে ইচ্ছে করে, মনুয়া কি বলছিল; কিন্তু মুখ ফুটে জিজ্ঞেস করতে পারেন না।

মনুয়া কিন্তু সপ্রতিভ, বলে, আপনার কথামত ওঁকে ফোন করে আনিয়েছি।

মোহনচাঁদ স্মিত হাসে, মনুয়ার বয়েস কম হলে হবে কি, খুব চালাক। মনে হয়, কাজে ঢুকলে খুব তাড়াতাড়ি উন্নতি করবে। তবে খাটতে হবে।

অনাদিপ্রসাদ শুধু বলেন, তা তো বটেই।

—আমাদের ফার্মে অনেক মেয়ে কাজ করে, ছেলেদের চাইতে কোন অংশে তারা কম নয়। তাছাড়া কথা শোনে। মনুয়াকে 'ট্রায়াল বেসিসে' তিন মাসের জন্যে এখন আমরা নিচ্ছি, পরে চাকরি পাকা হয়ে যাবে। ও নিজেই পাঁচ শ' টাকা মাইনে চেয়েছে, আমি তাইতেই রাজী হয়েছি।

একটু থেকে মোহনচাঁদ জিজ্ঞেস করে, আপনার নাম?

—অনাদিপ্রসাদ চৌধুরী।

—কোথায় থাকেন?

—বালিগঞ্জে। পকেট থেকে একটা কার্ড বার করে অনাদিপ্রসাদ মোহনচাঁদের দিকে এগিয়ে দেন।

আর কথা বলার সুযোগ হলো না, বয় এসে জানাল, মোহনচাঁদের টেলিফোন এসেছে। উনি উঠে গেলেন।

মনুয়া স্বস্তির নিশ্বাস ফেলে বাঁচল, অনাদিপ্রসাদকে বলল, চলুন আমরা অন্য টেবিলে গিয়ে বসি।

অনাদিপ্রসাদ কিছুই বুঝতে পারেন না, কই কথাবার্তা তো কিছু হলো না।

—ঐ যথেষ্ট হয়েছে, আপনি আসুন তো। আমার বড্ড খিদে পেয়েছে।

অনাদিপ্রসাদ রেস্তরাঁর মাঝামাঝি একটা টেবিলে বসতে যাচ্ছিলেন,

মনুয়া বাধা দেয়, এখানে নয়। রোজ রোজ খেয়ে মুখে অরুচি হয়েছে, তার চেয়ে চীনে রেস্তরাঁয় যাওয়া যাক।

মনুয়া ইচ্ছে করেই অনাদিপ্রসাদকে অন্য জায়গায় নিয়ে গেল পাছে মোহনচাঁদ টেলিফোন সেরে ফিরে এসে আরও পাঁচটা প্রশ্ন করে বুঝে ফেলে যে, অনাদিপ্রসাদ তার সাজানো মামা।

কেবিনের মধ্যে ঢুকে মনুয়ার উচ্ছ্বাস, মাসে মাসে পাঁচ শ' টাকা মাইনে, কম কথা! বাবার কাছে আর হাত পাততে হবে না।

অনাদিপ্রসাদ শঙ্কিত হন, তোমার বাবা যদি রেগে যান?

—আমার বয়ে গেল।

—তোমার বয়েস কত?

—'মেজর' হতে আর মাস কয়েক দেরি আছে। তার মধ্যে বাবা এ চাকরির হদিসই পাবে না।

—কাজটা কি?

—কে জানে!

অনাদিপ্রসাদের চিন্তা আরও বাড়ে, তুমি ছোট মেয়ে, কিছুই না জেনে-শুনে শেষকালে কার পাল্লায় গিয়ে পড়বে।

মনুয়া খিল খিল করে হাসে, সে ভয় নেই, তবে ঐ ভদ্রলোক আমার পাল্লায় পড়তে পারেন।

—কি রকম?

—যে রকম আপনি পড়েছেন।

—সে আবার কি?

—ফোন করলেই আমার কাছে আসেন, আমি কিছু অনুরোধ করলে সেটা রাখেন।

অনাদিপ্রসাদ হাল্কা হবার চেষ্টা করেন, এসব তোমার পাল্লায় পড়ে করি না।

মনুয়ার চোখে পাখীর দুষ্টুমি, তা হলে কেন করেন? আমি যদি সুন্দরী না হতাম তা হলেও করতেন? আমার বয়েস যদি উনিশ-কুড়ি না হতো তা হলেও করতেন?

—স্বীকার করছি তোমার সঙ্গে কথায় আমি পেরে উঠব না।

—আর যা স্বীকার করছেন না তা হলো—আপনি আমাকে বন্ধু হিসেবে পেতে চান। কারণ আপনার কোন মেয়ে বন্ধু নেই।

অনাদিপ্রসাদ এবার জোরে জোরে হাসেন, এরকম তরুণী বন্ধু নিয়ে ঘুরলে অনেকেই কিন্তু আমার ভাগ্যকে ঈর্ষা করবে।

প্রসঙ্গ পাল্টে মনুয়া হঠাৎ জিজ্ঞেস করল, আচ্ছা আপনি কি বই লেখেন?

—কে বললে?

—সেদিন মে ফ্লাওয়ারে কয়েকজন ছেলেমেয়ে সাহিত্য নিয়ে আলোচনা করছিল, আপনার নামটা শুনে আমার কান ঐ দিকে গেল।

অনাদিপ্রসাদের কৌতূহল জাগে, কি, গালাগাল করছিল?

—ওদের মতে আপনি পপুলার রাইটার। কি লেখেন? উপন্যাস? একটা নাম বলুন, আমি পড়বার চেষ্টা করব।

অনাদিপ্রসাদ এড়িয়ে যান, কি দরকার?

ওদিকে মে ফ্লাওয়ারে মোহনচাঁদ টেলিফোন সেরে ফিরে এসে মনুয়াকে খুঁজেছিল কিন্তু দেখতে পেল না। একদিক থেকে সে খুশীই হলো, অপেক্ষমাণ লোকগুলির সঙ্গে এই ফাঁকে সে ব্যবসার কথা সেরে নিতে পারবে।

মোহনচাঁদ চেয়ারে বসে কথা আরম্ভ করে, বলুন কি সেবা করতে পারি।

অন্যরা কৃতার্থ হয়ে হাসে, হেঁ, হেঁ, আপনার ভাই পাঠিয়ে দিয়েছেন, আপনার সঙ্গে কথা বলে সব পাকা করে ফেলতে হবে।

—আমি তো ওসব কাজ আজকাল দেখি না, তবে যা বলছেন তা হতে পারে। নেপালে আমাদের অফিস আছে। এখানকার বাজার থেকে যদি চাল তুলে নেওয়া যায়, তা হলে পশ্চিম দিনাজপুরে ইসলাপুর কিংবা বিহারের কিষণগঞ্জ দিয়ে ভারতের সীমানা পার করে নেপালে স্টক করা যেতে পারে।

অন্যেরা সায় দেয়, ঠিক তাই, পরে এখানে যখন চাল আক্রা হবে, বাজারে পাওয়া যাবে না, তখন 'নেপালী চাল' বলে আমরা ভারত সরকারকে বিক্রি করব। মোটা প্রফিট্।

—ঠিক আছে ভাই, আমার ভাই-এর সঙ্গে কথা বলুন। ও যখন নর্থ বেঙ্গলে রয়েছে ঐদিকটা ওই সামলাবে। আমি বলে দেব ওখানকার এম. এল. এ-র সঙ্গে বন্দোবস্ত করে রাখবে।

অন্যরা সাবধান করে দেয়, নতুন এম. এল. এ. সুবিধের লোক নয়, তিলে খচ্চর। কারুর কথা শোনে না।

মোহনচাঁদ-এর মুখে বিজয়ীর হাসি ফুটে ওঠে, সে যেই হোক আমাদের পোষা মাল।

—কি রকম?

—আরে ভাই ব্যবসা চালাতে গেলে এম. এল. এ, এম. পি, পুষতে হয়, একেবারে প্রথম থেকে। মনে করুন একটা সিটের জন্য তিন পার্টির তিনজন লোক দাঁড়াল। ইলেকশানের সময় আমরা তিন ব্যাটাকেই চাঁদা দিই, গাড়ি দিই। এক ভাই যায় কংগ্রেসীর কাছে, আর এক ভাই যায় কংগ্রেস ভেঙ্গে যে নতুন দল করেছে তার কাছে, আবার ম্যানেজারকে পাঠিয়ে দিই ঝাণ্ডাওয়ালাদের কাছে। ফলে যে ইলেকশান জেতে সেই আমাদের লোক। দরকারের সময়

গলায় চেনটি দিয়ে রাইটার্স বিল্ডিং-এ নিয়ে আসি। আমাদের হয়ে সরকারের কাছে তদবির করার জন্যে। আরে বাবা, এই করেই তো রাজত্ব চলছে।

অন্যরা অবাক হয়ে মোহনচাঁদের কথা শুনছিল, প্রশংসায় পঞ্চমুখ হয়ে বলে, সত্যিই, এ না হলে ব্যবসা চলে! কি বুদ্ধি! তাহলে স্যার, আপনার 'ব্লেসিং' নিয়ে আমরা চাল মজুত করতে শুরু করে দিই। একেবারে ভেল্কি দেখিয়ে দেব। ক'দিন বাদে নেপালের চাল বলে যখন বাজারে ছাড়ব। কারুর ধরবার ক্ষমতা থাকবে না। একই মাল ট্রেনে ক'বে চক্কোর দিয়ে এল।

নিজেদের রসিকতায় তারা নিজেরাই হাসে।

ঠিক এমনি সময় মে ফ্লাওয়ারের আর এক কোণ থেকে তীক্ষ্ণ বামা কণ্ঠ শোনা গেল, ববি কোথায়? কেন তাকে লুকিয়ে রেখেছো?

প্রশ্ন করছে রত্না কুশারী, আজ তার রুদ্রমূর্তি।

—আমি ববির কোন খবর রাখি না, ভয়ে ভয়ে উত্তর দেয় ব্যারিস্টার কে. জি-র শালী।

—তুমি খুব জান, তুমি ডাকিনী, নিজের বোনকে মেরেছো, কে. জি-র সর্বনাশ করেছো, এবার ববিটাকে উচ্ছন্নে পাঠাবে।

—শাট্ আপ! বলে মেমসাহেবী কায়দায় কে. জি-র শালী উঠে পড়ে গটমট করে রেস্তরাঁ থেকে বেরিয়ে গেল।

তখনও কিন্তু রত্না কুশারী চেঁচাচ্ছে, ববিকে আমি ভালবাসি। তার ক্ষতি হতে আমি দেব না, যেখান থেকে হোক তাকে আমি খুঁজে বার করব।

চেঁচামেচি শুনে ম্যানেজার ছুটে যায় ভদ্রমহিলার কাছে, চাপা গলায় বলে, প্লীজ মিসেস কুশারী, আপনি বড় উত্তেজিত হয়ে পড়েছেন।

—কি করব, আমি কি করব! বলতে বলতে রত্না কুশারী চেয়ারের ওপর বসে পড়ে, অস্ফুট স্বরে ডাকে, ববি, ববি, ববি।

ঠিক মনে হলো, অতি সাধের হরিণশিশু হারিয়ে ভরত মুনি যেন কাতর কণ্ঠে ডাকছেন, আয়, আয়।

অবশ্য ম্যানেজারের বুঝতে বাকি রইল না রত্না কুশারী বেহেড্ মাতাল, সারারাত্রির পর বোধহয় এই সকাল পর্যন্ত অবিরাম মদ খেয়েছে। যার নতুন কিছু পাবার নেই তার শেষ সম্বল অন্য কেউ ছিনিয়ে নিতে চাইছে, তারই প্রকাশ এই বুকফাটা কান্নায়, অথচ কেউ তার দাম দেবে না।

## ॥ উনিশ ॥

সেদিন মে ফ্লাওয়ার রেস্তরাঁ থেকে রত্না কুশারীকে সহজে বাড়ি পাঠানো যায়নি। সে টেবিল আঁকড়ে বসে ছিল, ববির নাম ধরে চীৎকার করে ডেকেছিল, অবুঝ বালিকার মত কেঁদেছিল। হোটেলের কর্তৃপক্ষ চেষ্টা করেছিল, ববিকে টেলিফোনে ধরতে, পারেনি। শেষ পর্যন্ত মরিয়া হয়ে খবর দিয়েছে বেসরকারী সওদাগরী অফিসের ডিরেক্টার মিঃ কুশারীকে, স্ত্রীকে নিয়ে যাবার জন্যে।

কিছুক্ষণের মধ্যে মিঃ কুশারী মে ফ্লাওয়ারে এলেন। নিখুঁত স্যুট, স্ট্রাইপ্‌ড্ টাই, মুখে পাইপ, চকচকে কালো জুতো, কপালের দু'পাশে সাদা চুল, পালিশ করা চেহারা, আভিজাত্য ঠিকরে পড়ছে। কারুর দিকে না তাকিয়ে সোজা গিয়ে হাজির হলেন স্ত্রীর কাছে। ডাকলেন, রত্না, বাড়ি চল।

রত্না কুশারী প্রথমটা শুনতে পায়নি, তারপর আস্তে আস্তে চোখ খুলে তাকাল। কাঁধ দুটো ঝাঁকিয়ে ফ্যাল্‌কা হাসল, কি ব্যাপার, তুমি এখানে?

—তোমাকে নিয়ে যেতে এসেছি।

—এত দয়া? আজকাল তো কোথাও নিয়ে যাও না!

—এখান থেকে আমায় ফোন করেছিল। মিঃ কুশারীর গলার স্বর কঠিন, ছি, ছি, লজ্জা করে না, তোমার জন্যে অফিস ছেড়ে এইখানে আসতে হলো, গেট্ আপ্।

—আমি উঠব না।

—এটা একটা সস্তার রেস্তরাঁ, কত রকম লোক—

—তাতে কি হয়েছে, তোমাকে তো আমি ডাকিনি, তুমি চলে যাও। ববিকে না নিয়ে আমি যাবো না।

মিঃ কুশারী নিজেকে অসহায় বোধ করলেন। বুঝতে পারছেন, অন্যরা সবাই বিনা পয়সার নাটক দেখছে, অথচ কিই বা করা যায়।

—তাহলে তুমি যাবে না?

রত্না কুশারীর কি খেয়াল হলো, একদৃষ্টে তাকিয়ে রইল স্বামীর দিকে, বলল, যেতে পারি, যদি আমাকে তোমার ফ্ল্যাটে নিয়ে যাও।

মিঃ কুশারীর চোখে মুখে বিরক্তি, আমার ফ্ল্যাটে?

—হ্যাঁ, হ্যাঁ, তোমার ফ্ল্যাটে। রত্না কুশারীর জড়ানো গলার স্বর, যেখানে সেই মেয়েমানুষটাকে রেখেছ, যাকে নিয়ে বম্বে-দিল্লি উড়ে বেড়াও, যার সঙ্গে রেসকোর্সে যাও, যার বিছানায় রাত কাটাও, তার কাছে আমায় নিয়ে চল।

এই অস্বস্তিকর পরিবেশ থেকে মুক্তি পাবার একমাত্র উপায় ভেবে মিঃ কুশারী রাজী হলেন, বেশ, তাই চল।

রত্না কুশারীর বিশ্বাস হয় না, ঠিক বলছো?

—বলছি তো।

—যদি সেখানে নিয়ে না যাও, আমি কিন্তু গাড়ি থেকে নামবো না।

—ঠিক আছে, চল।

রত্না কুশারী উঠে দাঁড়াল কিন্তু চলতে পারলো না, স্বামীর কাঁধের উপর তার দেহটা নেতিয়ে পড়ল। রেস্তরাঁর ম্যানেজারের সাহায্য নিতে বাধ্য হলেন মিঃ কুশারী; দুজনে মিলে ধরাধরি করে কোনরকমে রত্না কুশারীকে রেস্তরাঁ থেকে বার করে নিয়ে গেল।

এ দৃশ্য দেখে হয়তো অনেকে হাসল, অনেকে বিদ্রূপ করল; কিন্তু তারা বুঝল না, আজকের নগরকেন্দ্রিক সভ্য সমাজে বাস করার এ এক নিদারুণ ট্র্যাজেডী। যতদিন চাওয়া আর পাওয়ার মধ্যে সামঞ্জস্য থাকে ততদিন মানুষ মানুষের মত বাস করে, মান আর হুঁশ দুটোই বজায় থাকে; কিন্তু যাদের জীবনে পাওয়ার মাত্রা বাড়তে থাকে, আর নতুন করে চাইবার কিছু থাকে না তারা তখন বাস করে এক কৃত্রিম জগতে। এই রত্না কুশারীরা সবাই যে মুখে রুপোর চামচে নিয়ে জন্মেছে তা নয়, কিন্তু এদের ওপর ভগবানের অভিশাপ, এরা যা চেয়েছে তার চেয়ে বেশী পেয়েছে। কুমারী রত্না কুশারী শিবপুজোর অছিলায় চেয়েছিল এমন বর যার নাম করলেই সমাজের লোক চিনতে পারবে। শিবঠাকুর অন্য মেয়েদের প্রার্থনা শুনেছিলেন কিনা জানা নেই, কিন্তু রত্না কুশারীর সত্যিই ডাকসাঁইটে বর জুটল। তার জন্যে বেশী কাঠখড় পোড়াতে হয়নি, মিঃ কুশারী নিজে থেকেই যেচে রত্নাকে বিয়ে করতে চেয়েছিলেন, দাবিদাওয়া কিছুই ছিল না। বিয়ের রাত্রে আত্মীয়স্বজন বন্ধুবান্ধব সবাই কোরাসে বলল, কি ভাগ্য নিয়ে জন্মেছিল রত্না, নয়তো এমন বর পায়!

এ তো জীবনের শুরু। শাড়ি, বাড়ি, গাড়ি, মেয়েদের যা স্বপ্ন তা বিয়ের সঙ্গে সঙ্গেই পেয়েছিল, চাইতে হয়নি। প্রতি বছর দু'বার করে চেঞ্জে যাওয়া, বিলাত আমেরিকা সফর, ঘরে বাইরে বড় বড় পার্টি। কিন্তু তারপর?

এর উত্তর কে দেবে। এমন একটা জায়গায় রত্না কুশারী গিয়ে পৌঁছল যখন আর চাইবার কিছু নেই। সোশ্যাল ওয়ার্ক, শুকনো [illegible]র, মিথ্যে বাহবা, আর কিছুই ভাল লাগে না। এসব মেয়েমানুষের পেছনে অনেকরকম পুরুষ জোটে। রত্নার কপালেও জুটল, ক'দিন মাছি ভনভন করল, মদ আর দেহের উত্তেজনায় কোথা দিয়ে সময় কেটে গেল রত্না বুঝতে পারল না।

বুঝল যে রাত্রে প্রথম সে বাড়ি ফিরল না। ভেবেছিল তার জন্যে মিঃ কুশারী দুর্ভাবনায় রাত্রে ঘুমতে পারবে না, হয়তো পুলিসে খবর দেবে;

কিন্তু পরদিন বাড়ি ফিরে যখন শুনল সাহেব একবারও রত্নার খোঁজ করেনি, অভ্যাসমত ব্রেকফাস্ট সেরে অফিস করতে চলে গেছে, রাগে-দুঃখে সে জ্বলে উঠল। তখুনি টেলিফোন করল অফিসে।

—হ্যালো, আমি রত্না কথা বলছি।

মিঃ কুশারীর এক কথার জবাব, বল।

—আমি কাল রাত্রে আটকে গিয়েছিলাম পিসিমার বাড়ি, টেলিফোনটা খারাপ ছিল তাই তোমায় খবর দিতে পারিনি। তুমি রাগ করনি তো?

মিঃ কুশারীর অত্যন্ত সহজ উত্তর, ওমা, আমি জানতাম না তুমি বাড়ি ফেরনি। আমি ক্লাব থেকে ফিরেছি দেরিতে, সানিদের সঙ্গে খেয়ে বাড়ি ফিরে শুয়ে পড়েছি। ব্রেকফাস্ট টেবিলে তোমাকে না দেখে ভাবলাম বোধহয় ঘুম থেকে ওঠনি, তাই আর বিরক্ত করিনি। আজকেও আমার ফিরতে একটু দেরি হবে ডার্লিং। একটা স্ট্যাগ্ পার্টি আছে। কাল সকালে তোমার সঙ্গে দেখা হবে। বাই, বাই।

রত্না কুশারী বাই-বাইও বলতে পারেনি। এই প্রথম সে বুঝতে পারল, পাওয়ার স্রোতে সে ভেসে গেছে, আর তার কিছুই চাইবার নেই জীবনে। স্বামীকে এড়িয়ে পুরুষসঙ্গ চেয়েছিল, তা এত পেয়েছে যে, এখন আর তার মধ্যে কোন উত্তেজনা নেই। কোন দিন ভাবতেও পারেনি স্বামীর দিক থেকেও আকর্ষণ ক্রমশঃ কমে আসছে। দুজনেরই এখন বয়েস হয়ে গেছে, মিঃ কুশারী চান রত্না কিছু নিয়ে ভুলে থাকুক, তাঁকে বিরক্ত না করলেই হলো। আর রত্না কি চায় তা সে নিজেই জানে না। কিছুদিন ববিকে আঁকড়ে ধরে ভেবেছিল কিছুটা শান্তি পাবে, পরে বুঝতে পারল কিছুই নয়, আলেয়া। আজ সে মাতাল, চরিত্রহীন, সব সত্যি, কিন্তু কিসের জন্যে। সমাজের যে স্তরে চাওয়ার চেয়ে পাওয়ার যোগান বেশি সেই স্তরের ছেলেরা মেয়েরা এই ভাবেই নৈরাশ্যের হাঁড়িকাঠে বলি হয়—রত্না কুশারীর জীবনও তার ব্যতিক্রম নয়।

গাড়িতে ওঠার পর রত্না কুশারী কিন্তু আর কোনরকম দাপাদাপি করেনি। গাড়ির ঝাঁকানিতে ক্রমশ সে ঝিমিয়ে পড়ে, বোধহয় শেষ পর্যন্ত ঘুমিয়ে পড়ে যে জন্যে বাড়িতে পেঁছে দারোয়ান বেয়ারাদের সাহায্য নিয়ে রত্নাকে ওপরের বিছানায় শুইয়ে দিতে অসুবিধা হয়নি।

তখনকার মত হাঁক ছাড়লেও মিঃ কুশারী বুঝতে পেরেছিলেন, বাচ্চাদের ভুলিয়ে ঘুম পাড়ালেও ঘুম থেকে উঠেই তারা কাঁদতে শুরু করে যদি না মুখে চুষিকাঠি ভরে দিয়ে ভুলিয়ে দেওয়া যায়। রত্না কুশারীরও চুষিকাঠি দরকার, কারণ, মায়ের দুধের যোগান দিতে তিনি নিজে অপারগ, সে স্পৃহা তাঁর নেই। অগত্যা ববি চুষিকাঠিকে খুঁজে বের করতেই হবে।

ববির বাড়ি ড্রাইভাররা চিনত। মিঃ কুশারী নিজে গেলেন তার সঙ্গে

দেখা করতে। তখনও ববি ঘুমচ্ছে, বেরিয়ে এল তার মা।

মিঃ কুশারীর ঘোষণা, আমি ববির সঙ্গে কথা বলতে চাই।

—সে শুয়ে আছে।

—আমার বিশেষ দরকার।

—ডেকে দেখি।

—বলুন, মিঃ কুশারী কথা বলতে চায়! এ নামটা ববির মার অনেকবার শোনা! গাড়িটা অচেনা নয়। এই গাড়ি করে রাতে যতদিন ববি বাড়ি ফিরেছে তার কোটের পকেট থেকে সে কুড়িটা করে ঘুষের টাকা পেয়েছে। কিছুদিন হলো সেটা বন্ধ হয়ে গেছে। ছেলেকেও এর কারণ পরিষ্কার করে জিজ্ঞেস করতে পারেনি, তাই এই অপরিচিত ভদ্রলোকের আগমনে হঠাৎ তার মনে হলো ভাগ্য বোধহয় প্রসন্ন, আবার হয়তো ঘুষের টাকা পাওয়া যাবে। সদা ব্যস্ত কলকাতার শহরে হাজার রকম শব্দের মাঝখানে ববির মা পরিষ্কার শুনতে পেল ঝন ঝনে রুপোর টাকার আওয়াজ।

ব্যস্তভাবে মিঃ কুশারীকে বসতে দিয়ে ভদ্রমহিলা ডাকতে গেল ববিকে। মিঃ কুশারী তীক্ষ্ম দৃষ্টিতে ঘরের চারদিকটা দেখে নিয়ে বুঝে নিলেন এদের আর্থিক অবস্থা। এদের কিনতে বেশি পয়সা লাগে না, একটু বাহবা, কিছু নেশা আর কতকগুলো টাকা, ব্যস, তাহলেই গলায় চেন লাগিয়ে বাড়িতে বসিয়ে রেখে দাও। প্রয়োজনে অপ্রয়োজনে ল্যাজ নাড়বে, আবার লেলিয়ে দিলে ভৌ ভৌ করে চীৎকার করে অন্যদের ভয় দেখাবে।

ঘুমজড়ানো চোখে ববি উঠে এল। হাসবার চেষ্টা করে বলল, কি খবর মিঃ কুশারী? আপনি নিজে এলেন আমার কাছে! একটা খবর পাঠালেই পারতেন, আমি যেতাম।

মিঃ কুশারীও শুকনো হাসলেন, তুমি যাচ্ছ না বলেই তো আমায় আসতে হলো। বোধহয় তুমি জান না আমার স্ত্রী অসুস্থ।

—কেন, কি হয়েছে?

—নতুন করে তোমাকে আর কি বোঝাব। আমার মনে হয় তোমার অভাব ওকে পীড়িত করছে।

ববি চুপ করে কি যেন ভাবল, বলল, আমি কি করতে পারি বলুন?

—তুমি আগের মত আমাদের বাড়িতে এস, রত্নাকে নাচ শেখাও। ওর সঙ্গে রাত কাটাও কথাটা বলতে বোধহয় মিঃ কুশারীর রুচিতে বাধল।

এবার ববির স্পষ্ট উত্তর, কি করে তা সম্ভব হবে! একসময় আমি যেতাম, সে তো আপনি জানেন। মাঝখানে আপনার স্ত্রী কোথাও উধাও হয়ে গেলেন। সেই সময় আর একজন নতুন ছাত্রী আমি নিয়েছি, এখন তাকে কি বলব?

—কে তিনি, জানতে পারি কি?

—ব্যারিস্টার কে. জি-র শালী, অনুভা।

আর বলতে হলো না, নাম করা সোসাইটি স্ক্যান্ডাল-এর নায়িকা অনুভাকে কে না চেনে! তার নিত্য নূতন বব চুলের ফ্যাশান আজও বহু নবীনাকে অনুপ্রাণিত করে। ব্লাউজের কাট, শাড়ির পাড়, মুখের মেকআপ, লিপ্‌স্টিকের রং, ভুরু আর টিপের বৈচিত্র্য মেয়েমহলে আলোচনার বিষয়। সেই অনুভার খপ্পরে পড়েছে ববি, তার কাছে রত্না কুশারী তো ছেলেমানুষ।

মিঃ কুশারীর চিন্তিত স্বর, তোমাকে যে রত্নার প্রয়োজন!

ববি হাসল, অনুভার প্রয়োজনও তো ঠিক ততটাই।

—তা হলেও আমি বলব, সময়টা ভাগ করে নাও।

—কোন সময়? সন্ধ্যা নিয়েই তো মারামারি, দিনের বেলা আমি ঘুমোই।

মিঃ কুশারী বুঝতে পারলেন ববিকে বুঝিয়ে পেরে ওঠা যাবে না, ও চড়া দামে নিজেকে ভাঙাতে চায়। তাই সরাসরি কথা পাড়লেন, কত টাকা হলে তোমার পোষাবে?

ববি চোখ তুলে তাকাল, তার মানে?

—কত টাকা দিলে কে. জি-র শালীকে ছেড়ে তুমি রত্নার কাছে ফিরে আসবে? তোমার ডিউটি হবে তাকে খুশী রাখা, দরকার হলে চেঞ্জে যাবে, যেখানে রত্না যেতে চায় নিয়ে যাবে, তার সব খরচা আমি দেব।

ববির অজান্তে তার চোখ দুটো চকচক করে উঠল।

মিঃ কুশারী বুঝতে পারেন দাওয়াই ধরেছে। বললেন, এই হচ্ছে তোমার রোজগার করার সময়, শরীর আছে, চেহারা আছে। টাকাওয়ালা অনেক মেয়েই তোমায় চাইবে। যেখানে বেশি পাবে নিয়ে নাও, কারণ তোমাদের তো কোন সেণ্টিমেণ্টের বালাই নেই। রত্নাকে তুমি ভালবাস না আমি জানি, অনুভাকেও না। সে স্টেজ ওরা পেরিয়ে গেছে। তুমি বুদ্ধিমান ছেলে, হিসেব করে দেখ। নেশার ঘোরে সব মেয়েমানুষকেই সমান মনে হবে। এই বেলা টাকাটা জমালে পরে পছন্দমত বিয়ে-থা করে সংসার করতে পারবে।

ববি বাঁ হাত দিয়ে চুলের মধ্যে আঙুল চালিয়ে আনমনা হাসল, বলল, ওসব কথা আর ভাবি না। বয়েস আমার বেশি নয়, আপনাদের মত অভিজ্ঞও নই। একদিন শখ করে মদ খেতে শুরু করেছিলাম, এখন কিন্তু না খেয়ে থাকতে পারি না। লাঞ্চের সঙ্গে বীয়ার, চায়ের বদলে জিন্, আর রাত্রে এন্তার হুইস্কি। যতক্ষণ না বেহুঁশ হয়ে যাই থামতে ইচ্ছে করে না।

মিঃ কুশারীর শুকনো মন্তব্য, ওটা বয়েসের দোষ।

ববির চটপটে জাবাব, ওইজন্যেই কিন্তু আপনার স্ত্রী, কে. জি-র শালী আমাকে পছন্দ করে।

—আশ্চর্য নয়।

—তবে গোলমাল কোথায় জানেন! মদের মতই ঐ বিগতযৌবনারা আমার রক্তে নেশা ধরিয়ে দিয়েছে। মনে হয় না নিজের বয়সী কোন মেয়েকে নিয়ে আমি সুখী হতে পারব।

কথাটা মিঃ কুশারীকে ধাক্কা মারল। অস্ফুট স্বরে ইংরাজীতে বললেন, বড় বেদনাদায়ক উপলব্ধি।

কিন্তু পরক্ষণেই মনে হলো ববিকে ধরে নিয়ে যেতে না পারলে চলবে না। রত্নার চুষিকাঠি চাই, নয়তো জীবনে অশান্তি। সঙ্গে সঙ্গে প্রস্তাব রাখলেন, মাসে হাজার টাকা।

ববি বড় বড়-চোখ করে তাকায়।

—কি, রাজী?

—আমাকে একটু ভেবে দেখতে সময় দিন।

—ভেবে দেখতে চাও দেখ, কিন্তু তোমাকে আমার প্রয়োজন। এখন এর্যন্ত ভাল কথাই বলছি, হাজার টাকা পারিশ্রমিক দিতে চাইছি। কিন্তু তাতেও রাজী না হলে আমাকে শক্ত হতে হবে।

—তার মানে?

মিঃ কুশারী হাসলেন, কলকাতার শহরে ছেলেধরার অভাব নেই জান তো? রোজই কত ছেলে হারাচ্ছে, কতজন গায়েব হয়ে যাচ্ছে। অতএব ববির অন্তর্ধানেও বিশেষ চাঞ্চল্যের সৃষ্টি হবে না। মাসে মাসে টাকা পাঠিয়ে তোমার মার মুখ আমি বন্ধ করে দেব। সার্কাসের বাঘ সিংহকে ইন্‌জেক্‌শান দিয়ে ঝিমিয়ে রেখে দেয়, সে তুলনায় তুমি তো ছেলেমানুষ।

ববি এবার ভয় পায়, এসব কি বলছেন?

মিঃ কুশারীর সদম্ভ ঘোষণা, এ পর্যন্ত জীবনে আমি হারিনি, যা চেয়েছি তাই পেয়েছি। এখন তোমাকে আমার প্রয়োজন, তোমাকে আমি চাই। তাই যেরকম করে হোক পেতে হবে। আমার কাছে তোমার একমাত্র পরিচয় তুমি আমার স্ত্রীর চুষিকাঠি। এখন চলি। আশা করি শিগ্‌গীরি দেখা হবে।

মিঃ কুশারীর গাড়ি সজোরে স্টার্ট নিয়ে বেরিয়ে গেল। চিন্তিত ববি নিজের ঘরে ঢোকে, দেখতে পায় তার মা আড়াল থেকে সব কথাই শুনেছে।

মিঃ কুশারীর হাজার টাকার টোপ বিধবা আগেই গিলেছে, তাই লজ্জার মাথা খেয়ে বলল, ওরা তোর পুরোনো বন্ধু, ওদের কাছে যাস্‌ না কেন?

ববি কোন উত্তর দিল না, কিন্তু বুঝতে পারল মিঃ কুশারীর হুমকি মিথ্যে নয়, ছেলে গুম হয়ে গেলেও টাকা পেলে তার মা মুখে রা কাড়বে না। রূঢ় স্বরে বলল, ঘর থেকে বেরোও, আমাকে বিরক্ত ক'রো না।

বিধবা অপমান গায়ে মাখে না। বলে, এরা খুব বড়লোক তাই না? দেখলেই বোঝা যায় অনেক টাকা।

